ইত্যাদি মোতালক হইতে যখন যে কোন হুকুম আমাদিগের নামে কি আপনার নামে প্রচার হইবেক তাহা আপনি আপন ব্যয়ে সম্পাদন করিবেন, তৎসংক্রান্ত আয়ব্যয় আপনার, আমাদিগের সহিত তাহার কোন সংস্রব থাকিবেক না। মহলে কোন খুন, চুরী, ডাকাইতী আদি হইলে যোগ্য আদালতে তাহার এত্তেলা আদি আপনি দিবেন, তৎসংক্রান্ত ক্রটীতে জরীমানা ইত্যাদি হইলে আপনি নিজ ব্যয়ে আদায় করিবেন, আমরা কোন বিষয়ে বাধ্য হইব না। গভর্ণমেণ্ট হইতে কোন কাগজ পত্র তলব হইলে আপনি নিজ ব্যয়ে দাখিল করিবেন। ডাক পাইক ও পথকর ও পবলিককর যাহা ধার্য্য আছে তাহা আমাদিগের সরকারে আলাহিদা দিবেন, অনাদায়ে তজ্জন্য আপনার নামে আলাহিদা নালিশ উথাপিত হইয়া আদায় হইবেক। গভর্ণমেণ্ট হইতে অন্য কোন রকম কর ইত্যাদি দরি অঙ্কের কোন হুকুম ভবিষ্যতে হইলে তাহা আপনি সম্পাদন করিবেন। এতদর্থে কবুলতী পাইয়া সুস্থ শরীরে, স্থিরচিত্তে, মোকররী তালুক বন্দোবস্তের পাট্টা পত্র লিখিয়া দিলাম। ইতি সন সদর। তারিখ—

ইসাদী।

তপশীল কিস্তিবন্দী—মোট জমা—৩০৫৲

| জায় —— | জায় কিস্তি —— | | |
|---|---|---|---|
| হিস্যা শ্রীযুত বিজয় গোপাল | আশ্বিন—— | পৌষ—— | চৈত্র— |
| মুস্তোফী দিগর——————১৪৩৲ | ৮৫৲ —— | ৪২৲ —— | ১৬৲ |
| হিস্যা শ্রীযুত নৃপেন্দ্র নাথ মুস্তোফী—৩৯৲ | ১৯৲ —— | ১২৲ —— | ৮৲ |
| হিস্যা শ্রীযুত রাজ রঞ্জন মুস্তফী—৭৬৲ | ৩৬৲ —— | ২৫৲ —— | ১৫৲ |
| হিস্যা শ্রীমতী রাজ লক্ষ্মী দাসী—৪৭৲ | ২৫৲ —— | ১২৲ —— | ১০৲ |

৩০৫৲। মং তিনশত পাঁচ টাকা মাত্র।

# মহাজন প্রভৃতি সর্ব্বপ্রকার বিষয়ী ব্যক্তি ও তৎসংক্রান্ত কর্ম্মচারিগণের প্রয়োজনীয় নানা লিখিত পঠিতের নিয়ম।*

## সামান্য তমস্থক।

মহামহিম শ্রীযুত বাবু গিরিজাপতি গঙ্গোপাধ্যায়, পিতার নাম ৺ গঙ্গাগোবিন্দ গঙ্গোপাধ্যায় মহাশয়, সাং গৌরীপুর, পং গালসী, থানা গৌহাটী, ডিঃ গয়া, বরাবরেষু।——

লিখিতং শ্রীপ্রাণকৃষ্ণ পাল, পিতা ৺ রামকৃষ্ণ পাল, জাতি তিলি, পেশা ব্যবসাদি, সাং পরাণবাটী, পং পাণ্ডুয়া, সবরেজেষ্টরী ইষ্টেসন পাণ্ডুয়া, ডিঃ হুগলি—কস্য কর্জ্জপত্রমিদং কার্য্যঞ্চাগে, আমি মহাশয়ের স্থানে মং ১৬০০৲ ষোল শত টাকা কারবার করিবার কারণ কর্জ্জ করিলাম, ইহার সুদ বর্ত্তমান ১৩১৩ সালের মাহ বৈশাখ হইতে প্রতি শত মাসিক ১৲ এক টাকার হিসাবে দিব। সন ১৩১৫ সালের মাহ জ্যৈষ্ঠতে টাকা পরিশোধের মেয়াদ রহিল। এই সময়ের মধ্যে সুদ সমেৎ বেবাক টাকা এককালীন পরিশোধ করিব, এক কালে শোধ করিতে না পারি, যখন যে টাকা দিব এই খতের পৃষ্ঠে উশুল লিখাইয়া দিব। খতের পৃষ্ঠের উশুল ভিন্ন অন্য রসীদ আদির ওজর করিব না, যদি করি সে অগ্রাহ্য। এতদর্থে নগদ টাকা বুঝিয়া পাইয়া স্থিরচিত্তে ও সুস্থ শরীরে খৎপত্র লিখিয়া দিলাম। ইতি। সন ১৩১৩ তের শত তের সাল। তারিখ ১লা বৈশাখ।

ইসাদী।

* কেবল জমীদারী সংক্রান্ত যে সমস্ত লিখিত পঠিত, তাহা জমীদারী অংশে লিখিত হইয়াছে, তদ্ভিন্ন জমীদারী সম্বন্ধীয় অনেকানেক লিপিকাদি মিশ্র প্রযুক্ত মহাজনী অংশে রহিল।

## কিস্তিবন্দী সুরত্ ঋণ পরিশোধের খত্।

মহামহিম শ্রীযুত বাবু ত্রিগুণাচরণ সেন, পিতা ৺ রাসবিহারি সেন মহাশয়, জাতি বৈদ্য, পেশা জমীদারী আদি, সাং গৌরিভা, পং রাণীনগর, থানা গাল্‌শী, ডিষ্ট্রীক্ট বহরমপুর বরাবরেষু।—

লিখিতং শ্রীরামগোবিন্দ সিংহ, পিতার নাম ৺ হরগোবিন্দ সিংহ, জাতি কায়স্থ, পেশা চাকুরী আদি, সাং বাহাবপুর, পং জয়নগর, সব রেজেষ্টরী ইষ্টেসন পাইঘাট, ডিষ্ট্রীক্ট বহরমপুর—কস্য কিস্তিবন্দী সুরত্ বন্ধকী খত্ পত্রমিদং কার্য্যঞ্চাগে—আমি পাঁচ বৎসর কাল পরিশোধের নিয়ম নির্দ্ধার্য্যে, কিস্তিবন্দীর রীতে পরিশোধের নিয়মে, শতকরা মাসিক ১৲ এক টাকা সুদে নিম্নের চৌহদ্দী স্থিত আমার বাসস্থান উক্ত বাহাবপুর গ্রামের বসত বাটীর নিষ্কর জমী ।১ ছয় কাঠা ও তদুপরিস্থিত এক তোলা কোটা সসাজ ছয় কামরা সমেত প্রাচীর, আপনার নিকট আবদ্ধ রাখিয়া মং ৪০০৲ চারিশত টাকা কর্জ্জ করিলাম। ইহার সুদ বর্ত্তমান ১৩১৩ তেরশত তের সালের ইস্তক বৈশাখ নাগাইদ ১৩১৭ তেরশত সতের সালের মাহ চৈত্র, নিয়ম কাল পাঁচ বৎসরে, প্রতিমাসে ৪৲ টাকা করিয়া প্রতিবৎসরে ৪৮৲ টাকা হিসাবে মং ২৪০৲ দুইশত চল্লিশ টাকা মোট সুদে আসলে মং ৬৪০৲ ছয়শত চল্লিশ টাকা পরিমাণের এই কিস্তিবন্দী লিখিয়া দিতেছি ও অঙ্গীকার করিতেছি যে, বর্ত্তমান সন ১৩১৩ সালের বৈশাখ মাস হইতে ১৩১৬ তেরশত ষোল সালের শ্রাবণ মাস পর্য্যন্ত প্রতি মাসে ১১৲ টাকা হিসাবে ও তৎপরে ১৩১৬ তেরশত ষোল সালের ভাদ্র মাস হইতে ১৩১৭ তেরশত সতের সালের চৈত্র মাস পর্য্যন্ত প্রতিমাসে ১০৲ টাকা হিসাবে মাস মাস দিয়া কিস্তিবন্দীর রীতে বেবাক টাকা পরিশোধ করিব। কিস্তি খেলাপ হয় ঐ হারে তাহার সুদ দিব। যখন যে টাকা দিব এই কিস্তিবন্দীর পৃষ্ঠে উশুল লিখাইয়া দিব। প্রতিমাসে উশুল দিবার সুবিধা না হইলে মহাশয়ের স্বাক্ষরী রসীদ পত্র লইব। ছয় ছয় মাস কালের উশুলী টাকা এককালীন এই কিস্তিবন্দীর পৃষ্ঠে উশুল দেওয়াইয়া লইব। যাবৎ সমগ্র টাকা পরিশোধ না করিব তাবৎ উপরি উক্ত আবদ্ধীয় বস্তু দান বিক্রয়াদি সূত্রে কোন প্রকারে হস্তান্তর করিতে পারিবনা, করিলে অগ্রাহ্য হইবেক। এই নিয়মে কর্জ্জ

করিয়া স্থির চিত্তে কিস্তিবন্দী সুরত্ বন্ধকী খত্ পত্র লিখিয়া দিলাম। ইতি সন ১৩১৩ তেরশত তের সাল। তারিখ ১লা বৈশাখ।

তপশীল চৌহদ্দী। ইসাদী।

## প্রকারান্তর কিস্তিবন্দী সুরত্ খত্।

মহামহিম শ্রীযুক্ত বাবু ধনপতি পালিত মহাশয়, পিতার নাম ৺ রঘুপতি পালিত, জাতি কায়স্থ, পেশা ব্যবসাদি, সাং ধলনগর, পং ধর্ম্মডাঙ্গা, থানা বোরো, ডিঃ যশহর, বরাবরেষু।—

লিখিতং শ্রীদীনদয়াল দত্ত, পিতা ৺ রামদয়াল দত্ত, জাতি কায়স্থ, পেশা ব্যবসাদি, সাং ৩৮ নং সিমুলিয়া ষ্ট্রীট্, সহর কলিকাতা।—কিস্তিবন্দীসুরৎ খত্ পত্রমিদং কার্য্যঞ্চাগে—সন ১৩১০ সালের ১৯ জ্যৈষ্ঠ তারিখে আমি, আপনার পিতা ৺রঘুপতি পালিত মহাশয় বরাবর এক কেতা তমসুক লিখিয়া দিয়া তাঁহার নিকট হইতে মং ৮৫০৲ টাকা শতকরা মাসিক ১৲ এক টাকা হার সুদে যে কর্জ্জ করি, তাহার মধ্যে এ নাগাইদ, ৺ কর্ত্তা পালিত মহাশয় বর্ত্তমানে তাঁহার বরাবর, ও পরে আপনার নিকট দফায় দফায় সুদের দং মোট ১৩৬৲ টাকা আদায় দিয়াছি, তদ্‌বাদে সুদে আসলে হিসাব মোকাবিলায়, বাদ রেয়াৎ রফা সুরৎ, মোট মং ৯৭৩৲ নয়শত তেয়াত্র টাকা আমার দেনা, অসঙ্গতি মতে এককালীন আদায় করিতে না পারিয়া এই কিস্তিবন্দী লিখিয়া দিতেছি যে, বিমর্জ্জিম নীচের কিস্তিবন্দী, সন সন, মাস মাস, কিস্তি বকিস্তি, উপরিউক্ত টাকা মহাশয় বরাবর আদায় দিব, কিস্তি খেলাপ হয় শতকরা মাসিক ১৲ এক টাকা হারে সুদ দিব। যখন যে টাকা আদায় করিব, এই কিস্তিবন্দীর পৃষ্ঠে উশুল দিয়া দিব, কিস্তিবন্দীর পৃষ্ঠের উশুল ভিন্ন আদায়ের অন্য ওজর করিবনা, যদি করি সে নামঞ্জুর। এতদর্থে সাবেক তমসুক ফেরস্ত পাইয়া এই কিস্তিবন্দীপত্র লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

জায় কিস্তিবন্দী।
সন ১৩১৩।
মাহ ভাদ্র——১০৮৲
মাহ পৌষ——১১০৲
মাহ চৈত্র——২১০৲
সন ১৩১৪ সাল।—
মাহ ভাদ্র——১০৮৲

৫৩৬৲

জের————৫৩৬৲
মাহ পৌষ——১১০৲
মাহ চৈত্র——১১০৲
সন ১৩১৫ সাল।
মাহ ভাদ্র——১০৮৲
মাহ পৌষ——১০৯৲

৯৭৩৲

মং নয়শত তেয়াত্র টাকা মাত্র।

## কঠিন নিয়মের তমস্সুক।

মহামহিমান্বিতা শ্রীমতী মালতীলতা দেবী, স্বামীর নাম ৺ মাধবরঞ্জন মুখোপাধ্যায়, জাতি ব্রাহ্মণ, সাকিম মোহিনীনগর, পরগনে মণ্ডলঘাট, থানা ঐ, ডিঃ মেদিনীপুর, বরাবরেষু।—

লিখিতং শ্রীরাজরঞ্জন রায়, পিতার নাম ৺ নেত্ররঞ্জন রায়, জাতি ব্রাহ্মণ, পেশা চাকুরী আদি, সাকিম রাণীনগর, পরগনে রাজবাটী, থানা হাসিমপুর, ডিঃ মেদিনীপুর—কস্য কর্জ্জ পত্র মিদং কার্য্যঞ্চাগে—আমি আমার কন্যার বিবাহোপলক্ষে আপনার স্থানে মং ৯০০৲ নয়শত টাকা কর্জ্জ করিলাম। ইহার সুদ ফি শত মাসিক ১৷৷৹ দেড় টাকা হিসাবে প্রতিমাসে দিব। যদি মাসে মাসে সুদ দিতে না পারি, তিন মাস অন্তর তিন মাসের সমগ্র সুদ দিব। তিন মাস অতীতে সুদ আদায় না দিলে, ঐ তিন মাসের সুদের দরুণ যত টাকা আপনার পাওনা হইবে, ঐ টাকা আসলে গণ্য হইয়া তাহার সুদ শতকরা মাসিক ঐ ১৷৷৹ দেড় টাকা হিসাবে ধর্ত্তব্য হইয়া আদায় হইবে, তদ্বিষয়ে কোন আপত্তি করিতে পারিবনা। সুদ সহ আসল বেবাক টাকা পরিশোধের নিয়ম কাল যদিচ দুই বৎসর ধার্য্য রহিল, কিন্তু কোন কারণবশতঃ ইচ্ছা করিলে ঐ দুই বৎসর নিয়ম কালের মধ্যেও কোন সময়ে সুদ সহ বেবাক টাকার দাবিতে আমার নামে নালিশ উপস্থিত করিতে পারিবেন, এবং ঐ নালিশ উত্থাপন করিয়া তাহার সঙ্গে সঙ্গে আমার স্থাবর, অস্থাবর, স্বনাম বেনাম সম্পত্তি আদি এস্তেকালসুরৎ ক্রোক করাইতে, ও আমাকে আবদ্ধ রাখাইতে পারিবেন, তদ্বিষয়ে আমি কোন আপত্তি করিলে গ্রাহ্য হইবে না। যখন যে সুদের টাকা কি আসল টাকা পরিশোধ করিব এই তমস্সুকের পৃষ্ঠে উশুল দিয়া দিব, তমস্সুকের পৃষ্ঠে উশুল ব্যতীত অন্য কোন রসীদাদির দ্বারা উশুলের আপত্তি করিতে পারিবনা। ঈশ্বর না করেন যদি এই ঋণ পরিশোধ না হইয়া আমার শরীরের ভদ্রাভদ্র ঘটনা হয়, তবে আপনি ইচ্ছা করিলে আমার মৃত দেহ ক্রোক করাইতে পারিবেন। আমার অবর্ত্তমানে এই সকল নিয়ম আমার স্থলাভিষিক্ত ও উত্তরাধিকারিগণের প্রতি তুল্যরূপে বর্ত্তিবে। এতদর্থে নগদ টাকা বুঝিয়া পাইয়া

সুস্থ শরীরে, স্বেচ্ছা পূর্ব্বক ও স্থিরচিত্তে এই তমস্সুক লিখিয়া দিলাম। ইতি। সন। তারিখ।

ইসাদী।

---

## নূতন প্রণালির তমস্সুক।

মহামহিম শ্রীযুত বাবু নবদ্বীপচন্দ্র বসু, পিতার নাম ৺ অবনীনাথ বসু, সাং হালেড়া, পং বিক্রমপুর, থানা নিখিলনগর, ডিষ্ট্রীক্ট হাবড়া, বরাবরেষু।—

লিখিতং শ্রীসাধুচরণ দত্ত, পিতার নাম ৺হরিচরণ দত্ত, জাতি কায়স্থ, পেশা চাকুরী আদি, সাং জামুই, পরগনে হাত্‌কাঁদা, সবরেজেষ্টরী ইষ্টেসন মধুহাটী, ডিষ্ট্রীক্ট বর্দ্ধমান—কস্য কর্জ্জ পত্রমিদং কার্য্যঞ্চাগে, আমি পাঁচ বৎসর কাল পরিশোধের নিয়ম নির্দ্ধার্য্যে, এবং এককালীন পরিশোধের নিয়মে, মং ৫০৲ পঞ্চাশ টাকা মহাশয়ের নিকট হইতে কর্জ্জ লইলাম। শতকরা মাসিক দুই টাকা হারে, পঞ্চাশ টাকার সুদ প্রতি মাসে ১৲ এক টাকা হিসাবে দিব। অদ্যকার তারিখ হইতে পাঁচ বৎসর নিয়মকাল পূর্ণে আসল টাকা এককালীন পরিশোধ করিব। পাঁচ বৎসর কাল মধ্যে কোন সময়ে সঙ্গতিক্রমে যদি ঐ টাকা এককালীন পরিশোধের সম্ভাবনা হয়, তবে উক্ত নিয়মকাল পাঁচ বৎসরের সমগ্র সুদ খতাইয়া ঐ সমস্ত সুদ সহ আসল টাকা পরিশোধ করিব, আদায়ের তারিখ পর্য্যন্তের সুদ দিলে অব্যাহতি পাইবনা। পূর্ণ নিয়মকাল পাঁচ বৎসরের সুদের প্রত্যাশায় যখন আপনি টাকা কর্জ্জ দিলেন এবং আমিও সেই নিয়মে টাকা কর্জ্জ লইলাম তখন সে বিষয়ে কোন আপত্তি করিবনা, ও করিলে গ্রাহ্য হইবেকনা। সুদের টাকা প্রতিমাসেই দিব ও তাহা আপনার দস্তখতী হাতচিঠায় লিখাইয়া লইব, এক এক বৎসর অতীত হইলে এই খতের পৃষ্ঠে উশুল পড়িবেক ভিন্ন প্রতিমাসে উশুল পড়িবেক না। যদি সুদের টাকা মাসে মাসে আদায় করিতে শৈথিল্য করি, অথবা আসল টাকা আদায়ের কোন বাধা বা প্রতিবন্ধকতা মহাশয় বিবেচনা করেন, তবে উক্ত নিয়মকালের মধ্যে কোন সময়ে পূর্ণ নিয়মকালের সমগ্র সুদ সহিত, মহাশয়, আমার নামে আদালতে নালিশ করিয়া সুদ সহ বেবাক টাকা আদায় করিয়া লইতে পারিবেন।

এতদর্থে নগদ টাকা বুঝিয়া পাইয়া স্বেচ্ছাধীন, সুস্থশরীরে ও স্থিরচিত্তে খত্‌পত্র লিখিয়া দিলাম। ইতি। সন। তারিখ।

ইসাদী

## আমানতী টাকার খত্।

পরম কল্যাণীয়া শ্রীমতী চারুশীলা দাসী, স্বামীর নাম ৺নবকুমার বসাক, সাকীম চাঁদপুর, পং শ্যামপাড়া, থানা হরিপুর, ডিষ্ট্রীক্ট ময়মনসিংহ, কল্যাণবরেষু।—

লিখিতং শ্রীহরকুমার বসাক, পিতার নাম ৺কাঙ্গালীচরণ বসাক, জাতি তন্তুবায়, পেশা ব্যবসা, সাং চাঁদপুর, পং শ্যামপাড়া, থানা হরিপুর, ডিষ্ট্রীক্ট ময়মনসিংহ—কস্য খত্ পত্রমিদং সন ১৩১৪ তেরশত চৌদ্দ সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—তোমার স্বামী, আমার কনিষ্ঠ সহোদর মৃত নবকুমার বসাকের সহিত, একান্নবর্ত্তীত্বরূপে এজমালে যে কাপড়ের কারবার বাবুহাটী মোকামে ছিল, তৎসংক্রান্ত দেনা পাওনা ও মৌজুদ মালাদির তালিকা হইয়া দশজন কারবারী লোকের মীমাংসা অনুসারে তোমার স্বামীর অংশের মৌজুদ জিনিসের মূল্য ১০০০৲ এক হাজার টাকার এই তমস্সুক লিখিয়া দিতেছি যে, যাবৎ আমার সহিত একান্নবর্ত্তী থাকিবা তাবৎ ঐ আমানতী টাকার সুদের দাবী করিতে পারিবানা। উক্ত টাকার লভ্যাংশ হইতে তোমার ও তোমার পুত্র কন্যাদির ভরণ পোষণাদি আমি করিব। যদি কোন কারণ সূত্রে পার্থক্য ঘটে, তবে যে তারিখে পৃথকান্ন হইবে সেই তারিখেই উক্ত এক হাজার টাকা তোমাকে দিব, না দিলে ঐ তারিখ হইতে শতকরা মাসিক ১॥০ দেড় টাকা হারে সুদ সহ বেবাক টাকার দায়ীক আমি হইব এবং পৃথক্ হওয়ার তারিখ হইতেই ঐ এক হাজার টাকার নালিশের কাল আরম্ভ হইবেক। যদি ইচ্ছাধীন সুদ সহ বেবাক টাকা আদায় না করি, তবে আমার নামে নালিশ করিয়া, আমার স্বনাম, বেনাম, স্থাবর, অস্থাবর সম্পত্তি এবং আমার জাত হইতে আদায় করিয়া লইবা। এতদর্থে সুস্থ শরীরে ও স্থিরচিত্তে খত্‌পত্র লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

## হ্যাণ্ড নোট। *

এতদ্বারা আমি অঙ্গীকার করিতেছি যে অন্ ডিমাণ্ড অর্থাৎ চাহিবা মাত্র আমি জেলা হুগলির প্রতাপগড় পরগনার সামিল, বড়াল থানার অধীন প্রিয়বাটী সাকীমের ৺ রাধিকাপ্রসাদ ধর মহাশয়ের পুত্র শ্রীযুক্ত বাবু আশুতোষ ধর মহাশয়কে মবলগে ১০০৲ একশত টাকা অদ্য হইতে আদায়ের তারিখ পর্য্যন্ত শতকরা বার্ষিক ১২৲ বার টাকা হারে সুদ সহ দিব। ঐ টাকা নীচের তপশীল মত নোট ও নগদে উক্ত বাবুর নিকট হইতে বুঝিয়া পাইলাম। আমার হস্তাক্ষরই এতদ্বিষয়ের সাক্ষী স্বরূপে প্রমাণ গণ্য হইবে। ইতি সন ১৩১৩ তেরশত তের সাল, তারিখ ১২ই জ্যৈষ্ঠ।

তপশীল টাকা। স্বাক্ষর শ্রী ——

এল ১২। ২২৫০৭ নম্বরের সাং——

এককেতা করেন্সী নোটের কাত্—৫০৲ পং——

নগদ—————— ৫০৲ থানা——

—————————— জেলা——

একুন—————— ১০০৲ একশত টাকা।

## সামান্য বন্ধকী খত্।

মহামহিম শ্রীযুত বাবু বরদাকণ্ঠ বন্দ্যোপাধ্যায়, পিতা ৺ কাব্যকণ্ঠ বন্দ্যোপাধ্যায় মহাশয়, সাং বিমলানগর, পং বাজিতপুর, থানা চাতলা, ডিষ্ট্রীক্ট মালদহ, বরাবরেষু।—

লিখিতং শ্রীকালীদাস গঙ্গোপাধ্যায় ও শ্রীহরদাস গঙ্গোপাধ্যায়, পিতা ৺ শিবদাস গঙ্গোপাধ্যায়, সাং কালীনগর, পরগনে শিবগড়, থানা কুল্টী, ডিঃ হুগলী—কস্য বন্ধকী খৎ পত্রমিদং সন ১৩১৩ তেরশত তের সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে জেলা হুগলির অধীন পরগনে বোরোর অন্তঃপাতী ও শিবগঞ্জ থানার অধীন মৌজে ভদ্রবাটী ও মৌজে সন্তোষধামের মধ্যে আমাদিগের এজমালের

* এই হ্যাণ্ড নোট এক আনা মূল্যের পোষ্টেজ ষ্ট্যাম্পে স্বাক্ষরযুক্তে, কর্জ্জ-গ্রহীতা কর্জ্জ দাতাকে লিখিয়া দেয়। ইহা অন্যান্য দলীলাদির ন্যায় রেজেষ্টরী করাইয়া লইতে হয়না ও লইবার নিয়ম নাই।

ভোগ দখলী তুইয়েম্ খালাসী ব্রহ্মোত্তর বিমর্জ্জিম নীচের তপশীল চৌহদ্দী মোট মওয়াজী ২১২/০ তুইশত বার বিঘা জমির মধ্যে আমাদিগের তুই ভ্রাতার হিস্যা রকম চারি আনার কাৎ মওয়াজী ৫৩/০ তিপ্পান্ন বিঘা জমী যে আছে, ঐ ব্রহ্মোত্তর জমী আমরা মহাশয়ের নিকট বন্ধক রাখিয়া মং ২৫০৲ তুইশত পঞ্চাশ টাকা কর্জ্জ করিলাম, ইহার সুদ ফি শত মাসিক ১৲ এক টাকার হিসাবে দিব। আগত সন ১৩১৫ সালের মাহ চৈত্রে সুদসমেত বেবাক টাকা পরিশোধ করিব। যাবৎ পরিশোধ করিতে না পারিব তাবৎ আবদ্ধীয় জমী দান বিক্রয় আদি সূত্রে কোন রকমে হস্তান্তর করিব না, যদি করি সে অগ্রাহ্য। উক্ত ষোল আনা রকম ব্রহ্মোত্তর জমীর সনন্দ ও তুায়দাদ্ ও তুইয়েম্ খালাসী রোবকারী ও ছাড় আদি যাহা আমাদিগের হস্তে ছিল, তাহা আপনার নিকট রাখিলাম, টাকা পরিশোধ পরে এই বন্ধকী খতের সহিত ফেরত পাইব। এতদর্থে নগদ টাকা বুঝিয়া পাইয়া সুস্থশরীরে ও স্থিরচিত্তে বন্ধকী খৎপত্র লিখিয়া দিলাম। ইতি। সন ১৩১৩ তেরশত তের সাল, তারিখ ১১ই পৌষ।

তপশীল চৌহদ্দী।——— ইসাদী।

আসামী———মোট জমী———রকম অংশ

## জাত্ গির্বী পত্র।

পরম কল্যাণীয় শ্রীযুত বাবু প্রিয়গোপাল সেন, পিতা শ্রীযুত রামগোপাল সেন, জাতি বৈদ্য, পেশা তালুকদারী, সাং পলাসি, পং পাহাড়গড়, থানা কৃষ্ণপুর, ডিঃ পাবনা, কল্যাণবরেষু।—

লিখিতং শ্রীভুবনমোহিনী দেবী, স্বামীর নাম ৺ রামগতি রায়, সাং মুকুন্দ গড়, পরগনে কেশবপুর, থানা গানপুর, ডিঃ বর্দ্ধমান—জাৎগির্বী পত্রমিদং সন ১৩১৩ তেরশত তের সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—ডিষ্ট্রীক্ট নদীয়া, পরগনে যাদবপুরের অন্তঃপাতী ও থানা দেবগড়ের অধীন মৌজে ব্রহ্মোত্তর কেশবনগরের রকম।/৬॥= আনা আমার ৺স্বামী মহাশয়ের পৈত্রিক ভোগ দখলী বিষয়, স্বামী মহাশয়ের লোকান্তর প্রাপ্তিপরে আমি উত্তরাধিকারিণী সুরৎ তাঁহার সামুদায়িক ত্যজ্য সম্পত্তি আদি বিষয়ে দখলিকার থাকিয়া উক্ত মৌজা কেশব নগরের রকম ।/৬॥= আনা ইস্তক বর্ত্তমান সন ১৩১৩ তেরশত তের নাগাইদ সন ১৩২২ তের

শত বাইশ সাল এই দশ সন মেয়াদে বাদ সরঞ্জামি, সালিয়ানা মং ২১৫॥৶০ দুইশত পনের টাকা এগার আনা টাকা জমায়, তোমাকে মেয়াদী ইজারা দেওয়ায় তুমি মেয়াদী ইজারা সূত্রে আদায় খেরাজে দখলিকার আছ। সম্প্রতি ৵ স্বামী মহাশয়ের ঋণ পরিশোধ এবং তাঁহার স্বর্গার্থে ৵ গয়াধামে পিণ্ডদান আদি ক্রিয়া সম্পাদন জন্য, উক্ত মহল মৌজে কেশবনগরের রকম।/৬॥=আনা তোমার নিকট জাৎ গির্‌বী স্থরৎ বন্ধক রাখিয়া মং ১২০০৲ বারশত টাকা কৰ্জ্জ করিলাম, ইহার সুদ প্রতি শত মাসিক ১৲ এক টাকা হিসাবে দিব। উক্ত সুদের টাকা তোমার ইজারার খাজানায় বরাত রাখিলাম। টাকা পরিশোধ না হওয়া পর্য্যন্ত উক্ত সুদ, সন সন, মাস মাস, ঐ ইজারার খাজানা হইতে আদায় লইয়া বাকী টাকা আমার বরাবর ইরসাল দিবা। উক্ত আসল টাকা যাবৎ আদায় না করিতে পারিব, তাবৎ উক্ত মৌজার উল্লিখিত অংশ ইজারা সুরতে যেমত এক্ষণে তোমার দখলে থাকিয়া বরাৎ সুরত্ সুদ আদায় যাইতে থাকিল, ঐরূপ ইজারা কায়েম ও স্থিরতর থাকিবেক, অপর কাহাকেও ইজারা দিতে কি অন্যের দখলে রাখিতে পারিব না এবং ঐ ইজারার মেয়াদ গতে কি মেয়াদ সত্ত্বে পুনরায় তোমার সহিত উক্ত জমায় ইজারা বন্দোবস্ত করিয়া তাহার লিখিত পঠিত করিয়া দিব। এই কৰ্জ্জা টাকা পরিশোধ কাল পর্য্যন্ত বন্ধকী বিষয় কোন রকমে হস্তান্তর করিতে পারিব না, যদি করি সে নামঞ্জুর। এতদর্থে নগদ টাকা বুঝিয়া পাইয়া সুস্থ শরীরে ও স্থিরচিত্তে গির্‌বীপত্র লিখিয়া দিলাম। ইতি। সন। তারিখ।

ইসাদী।

---

## খাই খালাসী বন্ধকী পত্র।

পূজনীয় শ্রীযুক্ত ইন্দ্রকুমার অধিকারী, পিতার নাম ৵ হরকুমার অধিকারী, জাতি ব্রাহ্মণ, পেশা তালুকদারী, সাং গৌরাঙ্গপুর, পরগনে অম্বিকা, সব রেজেষ্টরী ইষ্টেসন বলাগড়ি, ডিষ্ট্রীক্ট হুগলি, বরাবরেষু।—

লিখিতং শ্রীশ্রীধর দত্ত, পিতার নাম ৵ ভুধর দত্ত, জাতি কায়স্থ, সাং ভৈরবপুর, পরগনে ভবানীবাটী, থানা ভৈরব, ডিষ্ট্রীক্ট হুগলি—কস্য মহত্রাণ, জায়গা বন্ধকী পত্রমিদং কার্য্যঞ্চাগে—ডিভিজন ডিষ্ট্রীক্ট হুগলি, সবরেজেষ্টরী ইষ্টেসন

বলাগড়ি, পরগনে অম্বিকার অন্তর্গত মৌজে স্মবর্ণপাড়ার মধ্যে সদর রাস্তার উত্তর, বেহুলা নদীর দক্ষিণ, অনন্তপুরের তারাকান্ত চৌধুরির বাগানের পূর্ব্ব-স্থিত রাস্তার পূর্ব্ব, রাধাকান্তপুরের হাটের সীমানার পশ্চিম, এই চৌহদ্দী মধ্যে সেনেরডাঙ্গা নামে আন্দাজী মওরাজী ১৬/০ ষোল বিঘা মহত্রাণ জমী ও তদুপ-রিস্থিত আম্র কাঁঠাল বাগিচা ও বাসিন্দা প্রজা ১৮ আঠার ঘর, যাহার হস্তবুদ সালিয়ানা মং ৫৫৲ পঞ্চান্ন টাকা ধার্য্য আছে, উক্ত বিষয় আমার পুরুষানু-ক্রমের ভোগ দখলী সম্পত্তি। সম্প্রতি আমার বিশেষ প্রয়োজন বশতঃ উক্ত সেনেরডাঙ্গা সমেত প্রজা ও আওলাত আকর, বর্ত্তমান সন ১৩১৩ সাল হইতে আগামী ১৩১৭ তেরশত সতের সাল পর্য্যন্ত এই পাঁচ সন মেয়াদে মহাশয়ের নিকট আবদ্ধ রাখিয়া মং ২০০৲ দুইশত টাকা কর্জ্জ করিলাম। উক্ত টাকার সুদ প্রতি শত মাসিক ১৲ এক টাকা হিসাবে ধার্য্য রহিল। উক্ত আসল মায় সুদ সমগ্র টাকা পরিশোধ কারণ, উক্ত সেনেরডাঙ্গা সালিয়ানা ৫২৲ বায়ান্ন টাকা জমায় আপনাকে জমা বিলি করিয়া উপরিউক্ত মেয়াদকাল পর্য্যন্ত আপ-নার দখলে রাখিলাম। আপনি উক্ত সেনেরডাঙ্গা অদ্যকার তারিখ হইতে পাঁচ সন কাল পর্য্যন্ত নিজ দখলে রাখিয়া, তাহার আদায় উৎপন্ন টাকা এই বন্ধকী কর্জ্জা টাকার সুদে আসলে লইতে থাকিবেন। আখিরী সন, গঙ্গা যমুনা হিসাব নিকাশ মতে, আপনার প্রাপ্য এই বন্ধকী খতের সুদ আসল পরিশোধ বাদে অবশিষ্ট থাকিলে, আপনার স্থানে ঐ অবশিষ্ট টাকা লইব। যদি অনাটন হয় সেই বাকী কয়েক টাকা আপনাকে দিয়া এই বন্ধকী খৎ ফেরত লইব। এইরূপ খাই খালাসীর রীতে উক্ত দেনা পরিশোধ হইবে। আপনি উক্তসম্পত্তির উপস্বত্ব হইতে এই বন্ধকী খতের দরুণ সুদ আসল বেবাক টাকা আদায় করিয়া লইয়া এই খত ফেরত দিবেন ভিন্ন টাকার দাবীতে নালিশ করিতে পারিবেন না। উক্ত নিয়ম মধ্যে এই সম্পত্তি দান বিক্রয় বা অন্য কোন প্রকারে হস্তান্তর করিতে পারিব না, যদি করি সে অগ্রাহ্য। এতদর্থে নগদ টাকা বুঝিয়া পাইয়া স্থির চিত্তে ও সুস্থ শরীরে বন্ধকী খৎ পত্র লিখিয়া দিলাম। ইতি সন ১৩১৩ তেরশত তের সাল। তারিখ ১লা বৈশাখ।

ইসাদী।

## সুদখালাসী বন্ধকীপত্র।

শ্রীযুত বাবু রজনীকান্ত রায়, পিতার নাম ৺ যামিনীকান্ত রায় মহাশয়, জাতি কায়স্থ, পেশা চাকুরী, সাং সোনারপুর, পরগনে হালিসহর, থানা নৈহাটী, ডিষ্ট্রীক্ট হুগলি, হাল মোকাম ২১ নং রামবাগান লেন, সহর কলিকাতা, বরাবরেষু।—

লিখিতং শ্রীবসন্তলাল বড়াল ও শ্রীনন্দলাল বড়াল, পিতার নাম ৺ প্যারীলাল বড়াল, জাতি স্বর্ণবণিক, পেশা ব্যবসা আদি, সাং ১৩ নং বলরাম দের ষ্ট্রীট, যোড়াসাঁকো, সহর কলিকাতা—কস্য বাটী বন্ধকী পত্রমিদং কার্য্যঞ্চাগে—সহর কলিকাতা উত্তর ডিভিজন ব্লক নং ১৭, হোল্ডিং নং ২২, চোরবাগান মুক্তারাম বাবুর ষ্ট্রীটে, মণি ময়রাণীর বাটীর উত্তর, বামা বৈষ্ণবীর দোকানের পূর্ব্ব, চিত্তরঞ্জন চট্টোপাধ্যায়ের বাগানবাটীর পশ্চিম, সদর রাস্তার দক্ষিণ, এই চৌহদ্দিস্থিত ৮৬ নম্বর বাটী আমাদিগের পৈত্রিক খরীদা সম্পত্তি। ঐ বাটী দুই মহল নীচে উপর ১৩ তের কুঠারী যাহা ৩৬৲ টাকা ভাড়া ধার্য্যে আপনাকে ভাড়া দেওয়া হইয়াছে, উহা সমেত তলস্থ জায়গা /২ দুই কাঠা আমাদিগের কোন বিশেষ প্রয়োজন বশতঃ মহাশয়ের নিকট আবদ্ধ রাখিয়া মং ২৪০০৲ চব্বিশ শত টাকা কর্জ্জ করিলাম। ইহার সুদ মাসিক ফি শত ১৷৹ দেড় টাকা হিসাবে দিব। অদ্যকার তারিখ হইতে তিন বৎসর নিয়ম কাল মধ্যে টাকা পরিশোধ করিব। আপনার স্থানে প্রাপ্য বাটী ভাড়ার দরুণ ৩৬৲ টাকা, কর্জ্জা টাকার সুদে বরাত রহিল। আপনাকে মাস মাস অথবা তিন মাস অন্তর ভাড়ার টাকার রসীদ দিয়া এই বন্ধকী খতের পৃষ্ঠে ঐ টাকা আপনার নিকট হইতে সুদে উশুল দিয়া লইব। যদি সুদে উশুল না দিয়া ভাড়ার দাবিতে নালিশ করি তাহা গ্রাহ্য হইবে না। উক্ত বাটীর খরীদা কোবালা ও পাট্টা দুইখণ্ড মহাশয়কে দিলাম। আসল টাকা পরিশোধ করিয়া দলীল ফেরত লইব। যাবৎ এই বন্ধকী খতের টাকা পরিশোধ না হইবে, তাবৎ উক্ত বাটী ও তলস্থ জায়গা দান বিক্রয়াদি সূত্রে কোন প্রকারে হস্তান্তর করিতে পারিব না। যদি করি তাহা অসিদ্ধ হইবে। উক্ত বাটী অন্য কোন স্থানে আবদ্ধ রাখি নাই। যদি অন্য স্থানে বন্ধকাদি রাখা বা বিক্রয় করা উত্তরকাল প্রকাশ

হয় তবে পেনাল্ কোডের বিধি অনুসারে দণ্ডনীয় হইব। এই কড়ারে নীচের তপশীলের লিখিত আট কেতা নোটের কাত্ সমস্ত টাকা বুঝিয়া পাইয়া সুস্থশরীরে, স্থিরচিত্তে, বাটী বন্ধকী পত্র লিখিয়া দিলাম। ইতি সন ১৩১৪ তেরশত চৌদ্দ সাল। তাং ১০ই আষাঢ়।

ইসাদী।

তপশীল গভর্ণমেণ্ট করেন্সী নোট।

এন ৯৩। ২৫৬৭৬—৫০০৲ টাকার এক কেতা।

ইত্যাদি।

## কট্‌কোবালা।

মহামহিম শ্রীযুত বাবু কালীপদ মুখোপাধ্যায়, পিতার নাম ৺ তারাপদ মুখোপাধ্যায় মহাশয়, সাং হরিবাটী, পং হংসহাটী, থানা ঘাটাল, ডিষ্ট্রীক্ট পূর্ণিয়া, বরাবরেষু।—

লিখিতং শ্রীদীননাথ দে, পিতার নাম ৺ হরিনাথ দে, জাতি কায়স্থ, পেশা তালুকদারী, সাং দেবহাটী, পরগনে সুরনগর, থানা দেববাটী, ডিঃ যশোহর—কট্‌কোবালা পত্রমিদং সন ১৩১৪ তেরশত চৌদ্দ সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে, ডিঃ বর্দ্ধমান, পরগনে শ্রীপুরের অন্তঃপাতী ও থানা শিবনিবাসের অধীন, মৌজে উত্তমনগর, আমার পত্তনী তালুক, যাহার পত্তনী মালগুজারী সালিয়ানা মং ৯২৭৷৷০ টাকা আমার পিতা ৺ হরিনাথ দে মহাশয়ের নামে জেলা বর্দ্ধমানের শ্রীল শ্রীযুক্ত মহারাজাধিরাজ বাহাদুরের সরকারে ধার্য্য আছে, ঐ পত্তনী মহল মৌজে উত্তমনগরের মাল, সায়ের, রাইয়তী, খামার, জলকর, ফলকর, বনকর, ওর্গয়রহ চতুঃসীমাচ্ছন্ন দরোবস্ত হকুক্ উক্তগ্রাম, মহাশয়ের নিকট কট্‌কোবালাসুরৎ মং ৩২০১৲ তিন হাজার দুই শত এক টাকা পণে বিক্রয় করিলাম। আপনি উক্ত মৌজায় স্বত্বাধিকারী হইলেন, তবে ইহাতে এই সর্ত্ত রহিল যে, উক্ত পণের দং টাকা আমি অদ্যকার তারিখ হইতে দুইসন মেয়াদ মধ্যে মায় সুদ এককালীন পরিশোধ করিলে এই কোবালা ফেরত পাইব। সুদের নিয়ম ফি শত সালিয়ানা ৮৲ আট টাকা ধার্য্য রহিল। যদি কড়ারী দুইসন মেয়াদ মধ্যে সুদ সমেত বেবাক টাকা পরিশোধ করিতে না পারি, তবে মেয়াদ গতে আপনি আইনমত নালিশ

উত্থাপনক্রমে উক্ত মৌজায় দখলিকার হইয়া, পুত্র পৌত্রাদিক্রমে পরম সুখে ভোগবান থাকিবেন, তাহাতে আমি কি আমার উত্তরাধিকারিগণ কখন কোন দাবী দাওয়া করি কি করে, সে অগ্রাহ্য। এই কড়ারে পণের টাকা নগদ বুঝিয়া পাইয়া স্থিরচিত্তে কট্‌কোবালা পত্র লিখিয়া দিলাম। ইতি। সন। তারিখ। *

ইসাদী।

---

## প্রকারান্তর কট্‌কোবালা।

স্বস্তি সকল মঙ্গলালয় শ্রীযুত বাবু প্রাণহরি চক্রবর্ত্তী, পিতা ৺ কৃষ্ণহরি চক্রবর্ত্তী, সাং নৃসিংহপুর, পং রাণীহাটী, থানা চাঁচোল, ডিষ্ট্রীক্ট মালদহ, কল্যাণবরেষু।—

লিখিতং শ্রীনবকুমার চট্টোপাধ্যায় ও শ্রীহরকুমার চট্টোপাধ্যায়, পিতা ৺ রত্নেশ্বর চট্টোপাধ্যায়, সাং সুবর্ণহাটী, পরগনে শোভনপুর, থানা পানিহাটী, ডিঃ মালদহ—কস্য জমীদারী বন্ধকী কট্‌কোবালা পত্রমিদং সন ১৩১৩ তেরশত তের সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—ডিঃ চব্বিশ পরগনা, সবডিভিজন বারাসত, পরগনে বিরামপুরের সামিল ও থানা কস্‌বার অধীন, ডিহি সুবর্ণ-হাটী মায় অন্তর্গত মৌজা শালডাঙ্গা ও তমালডাঙ্গা ও রুক্মিণীনগর, যাহার সদর মালগুজারী সালিয়ানা মং ৩৬১৮৷৵০ টাকা উক্ত জেলার কালেক্টরী সেরেস্তায় ১৬১ নং ৺ রামহরি চট্টোপাধ্যায়ের নামে লেখা যায়, তাহার মধ্যে সরিকানের হিস্যা বাদে আমাদিগের নিজ হিস্যা রকম ।৵০ ছয় আনার কাত্ সদর জমা মং ১৩৫৬৸৶১৫ টাকা আদায় পূর্ব্বক মালিকস্বরূপে আমরা, উক্ত সম্পত্তিতে ভোগবান ও দখলিকার আছি। সম্প্রতি প্রয়োজন বশতঃ আমা-দিগের হিস্যা উক্ত ডিহি সুবর্ণহাটীর রকম ছয় আনা যাহার উক্ত অংশে সদর জমা মং ১৩৫৬৸৶১৫ টাকা, মায় রাইয়তী খামার ও হাসিল পতিত ও বাগ

---

* সনিয়ম বিক্রয় অর্থাৎ বিক্রয় লিখিত পঠিতের দ্বারা বিষয় আবদ্ধ রাখিয়া নিরূপিত কাল মধ্যে সুদ সহ টাকা দিবার অঙ্গীকার করিলে তাহাকে কট্‌কোবালা কহে। কট্‌কোবালার স্থানে কেহ সাফ্ বিক্রয়পত্র লিখাইয়া লইয়া কোন কাল নিয়মে টাকা দিলে বন্ধকদাতাকে বিষয় ফেরত দিবার আলাহিদা একরার দিয়া থাকে। মর্টগেজ ও কট্‌কোবালার একই অর্থ।

বাগিচা পুষ্করিণী ও জলকর, ফলকর, বনকর ইত্যাদি চতুঃসীমাচ্ছন্ন দরোবস্ত হকুক্ আপনার নিকট মর্টগেজস্থরত্ আবদ্ধ রাখিয়া মং ১১০০০৲ এগার হাজার টাকা কর্জ্জ করিলাম, ইহার সুদ প্রতি শত মাসিক ৷৹ আনার হিসাবে বার্ষিক ৯৲ নয় টাকা হারে দিব। উক্ত সুদ বৎসরান্তে আদায় করিব, যদি এক বৎসর গতে আদায় করিতে না পারি, তবে ঐ এক বৎসর পরিমাণের সুদ, আসলে গণ্যমতে,তাহার সুদ ফি শত মাসিক ঐ ৷৹ বার আনার হিসাবে দিব। উপরিউক্ত টাকা মায় সুদ অদ্যকার তারিখ হইতে চারি বৎসর মধ্যে পরিশোধ করিব। ঐ মিয়াদ মধ্যে যদি কখন কোন টাকা আদায় করি, সুদ মিনাহ্ বাদে বাকী টাকা, আসলে মজুরা পড়িবেক, এবং তাহা এই বন্ধকী মর্টগেজের পৃষ্ঠে উশুল লিখিয়া দিব, স্বতন্ত্র রসীদাদির ওজর করিব না। উক্ত মেয়াদ মধ্যে আসল মায় সুদ সমগ্র টাকা আদায় না হইয়া কিছু টাকা বাকী থাকিলে, মহাশয় আইন মতে নালিশ উত্থাপন ও ডিক্রীজারী দ্বারা আমাদিগের হিস্যা উক্ত আবদ্ধীয় জমীদারী ডিহি সুবর্ণহাটীর রকম ।৵৹ ছয় আনায় দখলিকার হইবেন এবং উক্ত অংশের সদর জমা আদায় পূর্ব্বক দান বিক্রয়ের স্বত্বাধিকারী হইয়া পুত্র পৌত্রাদিক্রমে পরম সুখে ভোগ করিতে থাকিবেন, তাহাতে আমাদিগের কি আমাদিগের উত্তরাধিকারিগণের কোন দাবি দাওয়া থাকিবেক না। যদিস্যাৎ বন্ধকী বস্তু আপনার দখল করিয়া লইবার ইচ্ছা না হয়, তবে ইহাও ক্ষমতা রহিল যে, উক্ত আবদ্ধীয় বিষয় এবং আমাদিগের অন্যান্য স্থাবর অস্থাবর সম্পত্তি হইতে আপনার পাওনা টাকা মায় সুদ আদায় করিয়া লইতে পারিবেন, তাহাতে আমরা কোন ওজর আপত্তি করিলে তাহা অগ্রাহ্য হইবে। যদি উক্ত ডিহির সদর মালগুজারির টাকা অনাদায় সূত্রে ঐ ডিহি নীলামের অবস্থায় আইসে তবে ঐ বাকী মালগুজারির টাকা আপনি যে তারিখে দাখিল করিয়া লাট রক্ষা করিবেন, সেই তারিখে নালিশ উত্থাপনের কারণ হইবেক, এবং ঐ দাখিলী টাকার ও তাহার সুদ ফি শত মাসিক ১৲ এক টাকা সহ আমরা দায়ী হইব। এতদর্থে নীচের লিখিত গভর্ণমেণ্ট করেন্সী নোট ১১ কেতার কাৎ উপরি উক্ত বেবাক টাকা বুঝিয়া পাইয়া স্থিরচিত্তে বন্ধকীপত্র লিখিয়া দিলাম। ইতি। সন। তারিখ।

তপশীল গভর্ণমেণ্ট করেন্সী নোট। ইসাদী।

জায় গভর্ণমেণ্ট করেন্সী নোট।——

এল ১৮। ১২৮৭৪ নং————১০০০৲ টাকা।

ঐ ১২৮৭৫ নং————১০০০৲ টাকা।

আর ১৭। ২১৭৭৬ নং———— ৫০০৲ টাকা

ইত্যাদি।

## সেকেণ্ড মর্টগেজ অর্থাৎ দ্বিতীয় কট্‌কোবালা।

পূজনীয় শ্রীযুত পুরন্দরচন্দ্র চক্রবর্ত্তী, পিতার নাম ৺ পুলোকচন্দ্র চক্রবর্ত্তী মহাশয়, জাতি ব্রাহ্মণ, পেশা ব্যবসাদি, সাং পার্ব্বতীপুর, পং পল্‌টনহাট, থানা ভাজনঘাট, ডিষ্ট্রীক্ট পাবনা, বরাবরেষু।—

লিখিতং শ্রীপতিতপাবনী দেবী, স্বামির নাম ৺পূর্ণেন্দুপ্রকাশ চক্রবর্ত্তী, সাং প্রফুল্লবাটী, পং পাণ্ডুয়া, সবরেজেষ্টরী ইষ্টেসন পাণ্ডুয়া, ডিষ্ট্রীক্ট হুগলি।—কস্য দ্বিতীয় মর্টগেজ পত্রমিদং সন ১৩১৩ তেরশত তের সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে —আমার স্বামী মহাশয়ের জীবদ্দশায় তাঁহার কৃত উইলনামায় তাঁহার জীবনান্তে তাঁহার ত্যজ্য সম্পত্তির মধ্যে ডিষ্ট্রীক্ট বীরভুম, পং অনন্তবাটীর অন্তর্গত ও থানা বিরোফার অধীন চক চারুনগর ও তদন্তঃপাতি গ্রামাদি কালেক্টরী সম্পত্তিতে আমি ভোগবতী থাকিয়া দানবিক্রয় ও আবদ্ধাদি দ্বারা যথেচ্ছাক্রমে হস্তান্তর করিতে সক্ষম থাকা আদি মর্ম্মে, স্বামী মহাশয় নিয়ম নির্দ্ধারণ করিয়া যাওয়ায়, তদীয় লোকান্তর প্রাপ্তি পরে আমি উপরিউক্ত ক্ষমতা অনুসারে উক্ত চক্ চারুনগরে ভোগবতী ও দখলিকারিণী থাকিয়া বিগত সন ১৩১১ তেরশত এগার সালের ১৯এ ফাল্গুন তারিখে উক্ত কালেক্টরী মহল, বীরভুম জেলার হরিপুর পরগনার অন্তঃপাতি ও বামনহাটী থানার অধীন অন্নদাপুর গ্রাম-নিবাসী ৺ নিত্যানন্দ নন্দীর পুত্র শ্রীযুত নয়নানন্দ নন্দী বাবুর নিকট মর্টগেজ সুরত্ বন্ধক রাখিয়া প্রতি শত মাসিক ১৲ এক টাকা হারে সুদে মং ৮০০০৲ আট হাজার টাকা কর্জ্জ করিয়াছি। সম্প্রতি আমার তীর্থ গমনের ঋণ পরি-শোধ নিমিত্ত কিছু টাকার প্রয়োজন, সেমতে উপরিউক্ত চক চারুনগর যাহা প্রথম মর্টগেজ ক্রমে উপরিউক্ত ব্যক্তির নিকট আবদ্ধ রহিয়াছে, ঐ আবদ্ধীয়

সম্পত্তিতে বর্ত্তমানে আমার যে পরিমাণ স্বত্ব ও সম্বন্ধ আছে, ঐ আবদ্ধীয় চক্র চারুনগরের সেই স্বত্ব মহাশয়ের নিকট পুনরায় মর্টগেজে বন্ধক রাখিয়া মাসিক ফি শত ১৷৷০ দেড় টাকা হিসাবে স্থদ দিবার অঙ্গীকারে দুই বৎসর কাল নিয়মে মং ৫০০০৲ পাঁচ হাজার টাকা কর্জ্জ লইয়া এই দ্বিতীয় মর্টগেজ পত্র লিখিয়া দিতেছি যে, মহাশয় ইচ্ছা করিলে, আপোসে, অথবা আমার নামে নালিশ উত্থাপন হইলে, আমার প্রথম মর্টগেজের দং দেনা মং ৮০০০৲ আট হাজার টাকা মায় স্থদ পরিশোধ করিতে পারিবেন, এবং পরিশোধ মতে ঐ পরিশোধ করা টাকা মায় স্থদ বর্ত্তমানে গৃহীত টাকা সহ সমগ্র টাকা, স্থদ সহ আমার স্থানে লইতে ও আপোসে আমি না দিলে দুই বৎসর অতীতে, আপনি ঐ সংক্রান্ত চলিত আইনাদির মর্ম্মানুসারে নালিশ উত্থাপন ক্রমে উক্ত আবদ্ধীয় মহলে দখলিকার হইয়া ভোগবান হইবেন, তাহাতে আমি কি আমার উত্তরাধিকারিগণ কোন আপত্তি করি কি করে সে অগ্রাহ্য। প্রকাশ থাকে যে, যদি প্রথম মর্টগেজের দং টাকা আপনি না দিতে পারেন ও ঐ টাকার দাবিতে নালিশ উত্থাপন হইয়া বিষয় বিক্রয় হয়, তবে আপনি এই মর্টগেজের নালিশ উপস্থিত করিয়া, কিম্বা অনুপস্থিতে বিক্রয় হওয়া সম্পত্তির পণ ফাজিলের টাকা ক্রোক মতে, আপন পাওনা স্থদ সমেত বেবাক টাকা আদায় করিয়া লইবেন। তাহাতে আমার কি আমার উত্তরাধিকারিগণের কোন আপত্তি চলিবেক না। এতদর্থে স্বেচ্ছাপূর্ব্বক, সুস্থশরীরে ও স্থিরচিত্তে দ্বিতীয় মর্টগেজ পত্র লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

## সামান্য কোবালা।

মহামহিম শ্রীযুত বাবু উমাকিঙ্কর ঘোষাল মহাশয়, পিতা ৺ রাধাকান্ত ঘোষাল, সাং ঘোষপুর, পং ঘোষঘাট, থানা ঘাশি, ডিঃ রংপুর, বরাবরেষু।—

লিখিতং শ্রীহরেকৃষ্ণ ঘটক, পিতা শ্রীযুত রামকৃষ্ণ ঘটক, সাং ভদ্রধাম, পরগনে মধুরাটী, থানা ঘাটেশ্বর, ডিঃ নদীয়া—কস্য মহত্রাণ ভূমি বিক্রয় পত্রমিদং সন ১৩১৩ তেরশত তের সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে, ডিঃ হুগলি,

পরগনে রাজনগরের অন্তঃপাতী, ও থানা চুপীর অধীন মৌজে চিত্রপাড়ার মধ্যে আমার মাতামহ ৺ রঘুনাথ ভট্টাচার্য্য মহাশয়ের দং মহত্রাণ বাগানবাটী যাহা আপনার জমাবিলিতে আছে, মাতামহ মহাশয়ের লোকান্তর প্রাপ্তি পরে আমি তাঁহার ত্যজ্য সম্পত্তি আদি বিষয়ে উত্তরাধিকারী সূত্রে স্বত্ববান ও দখলিকার হইয়া ঐ বাগিচার আওলাৎ আকর ও বৃক্ষাদি ইতিপূর্ব্বে মং ১৭৫৲ টাকা মূল্যে মহাশয়কে বিক্রয় করিয়াছি। সম্প্রতি উক্ত বাগানের তলকর জায়গা, ঐ গ্রামের হরিশ হাজরার বসত বাটীর পূর্ব্ব, পাঁচকড়ি দাসের জমাই জমির দক্ষিণ, তারক স্বর্ণকারের বাটীর পশ্চিম, ইন্দুভূষণ ঘোষের পুষ্করিণীর উত্তর, এই চতুঃসীমার মধ্যে আন্দাজী মওয়াজী ৫৷৷৹ সাড়ে পাঁচ বিঘা মহত্রাণ জমী যে আছে, ঐ জমী মং ৯০৲ নব্বুই টাকা মূল্যে মহাশয়কে বিক্রয় করিলাম। অদ্যকার তারিখ হইতে উক্ত জমী ও তদুপরিস্থিত বাগিচা ও বৃক্ষাদির স্বত্বাধিকারী আপনি হইলেন, আমার কোন স্বত্ব উহাতে রহিল না। মহাশয়, পুত্র পৌত্রাদিক্রমে, পরম সুখে ঐ জমী সমেত বৃক্ষাদি ভোগ দখল করিতে রহেন, তাহাতে আমি কি আমার উত্তরাধিকারিগণ কখন কোন আপত্তি করি কি করে সে নামঞ্জুর। এতদর্থে পণের সমগ্র টাকা নগদ বুঝিয়া পাইয়া সুস্থশরীরে ও স্থিরচিত্তে বিক্রয় কোবালাপত্র লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

## প্রকারান্তর।

পূজনীয় শ্রীযুত ব্রজনাথ বন্দ্যোপাধ্যায় মহাশয়, পিতা ৺ রামনাথ বন্দ্যোপাধ্যায়, সাং রাজনগর, পং রামগড়, সব্‌রেজেষ্টরী ইষ্টেসন রাজহাটী, ডিঃ ঢাকা, শ্রীচরণেষু।—

লিখিতং শ্রীপ্যারিমোহন অধিকারী, পিতার নাম ৺কৃষ্ণমোহন অধিকারী, সাং মালঞ্চ, পং মামুদসাহি, থানা রাজপুর, ডিঃ মালদহ—কস্য সকর ও নিষ্কর ভূমি বিক্রয়ের খোসকোবালা পত্রমিদং সন ১৩১৪ তেরশত চৌদ্দ সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে,—ডিঃ হুগলির মোতালক্ প্রিয়পুর পরগনার সামিল্ ও থানা শ্রীখণ্ডের অধীন কালীডাঙ্গা ও রাধাপুর গ্রামে, এবং উক্ত ডিষ্ট্রীক্টের

সামিল মনোহরগঞ্জ পরগনার অন্তঃপাতি ও থানা বীরবাটীর অধীন ইন্দ্রডাঙ্গা ও চিত্রনগর গ্রামে, এবং ডিঃ নদীয়ার ভদ্রগড় পরগনার সামিল ও লোহাজং থানার অধীন সুবর্ণনগর ও সেনহাটী গ্রামে, এবং ডিঃ বর্দ্ধমানের অম্বিকা পরগনার সামিল ও কাল্না থানার অধীন কনকৃবাটী ও কাঞ্চনপাড়া ও গোলোক বাটী গ্রামে এবং ঐ জেলার কামপুর পরগনার সামিল ও বীরভদ্র থানার অধীন লক্ষ্মীপাড়া গ্রামে, আমার পৈতৃক ভোগ দখলী নীচের তপশীলের লিখিত চৌহদ্দী অনুযায়িক মওয়াজী ১১২৵০ একশত বার বিঘা ব্রহ্মোত্তর জমী ও মওয়াজী ১৮৵০ আঠার বিঘা খেরাজী জমী একুনে ১৩০৵০ একশত ত্রিশ বিঘা জমী যে আছে, ঐ জমী সকল আমার পৈত্রিক ঋণ পরিশোধ ও অন্যান্য প্রয়োজনার্থে মং ৯০১৲ নয়শত এক টাকা মূল্যে মহাশয়কে খোস কোবালাসুরত্ বিক্রয় করিলাম। অদ্যকার তারিখ হইতে আমার স্বত্ব লোপে উক্ত ভুমি সকলের দান বিক্রয়ের স্বত্বাধিকারী আপনি হইলেন, আমার সহিত ঐ সকল জমির কোন সংশ্রব রহিল না। লক্ষ্মীপাড়া গ্রামস্থিত উক্ত খেরাজী জমীর খাজানা সালিয়ানা মং ১৫৶০ পনর টাকা তিন আনা যাহা সেনহাটীর জমীদারের সরকারে ধার্য্য আছে, ঐ খাজানা সন সন আদায় পূর্ব্বক ঐ খেরাজী ভুমি ও উপরিউক্ত ব্রহ্মোত্তর ভুমি সকলে আপনি দখলিকার হইয়া পুত্র পৌত্রাদিক্রমে পরম সুখে ভোগবান্ রহেন, তাহাতে আমি কি আমার উত্তরাধিকারিগণ কস্মিন্‌কালে কোন দাবী দাওয়া করি কি করে সে নামঞ্জুর। ঐ সকল নিষ্কর ভুমির যে সনন্দ, তায়দাদ্ ও ছাড় আদি দলিলাৎ ও জমাই জমীর পাট্টাদি যাহা আমার হস্তে ছিল, তত্তাবৎ আপনাকে দিলাম। এতদর্থে পণের টাকা বুঝিয়া পাইয়া স্থিরচিত্তে খোসকোবালাপত্র লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী—

তপশীল চৌহদ্দী।—

জেলা হুগলির প্রিয়পুর পরগনার সামিল ও থানা শ্রীখণ্ডের অধীন মৌজে কালীডাঙ্গার দক্ষিণ পাঠে, নফর সর্দ্দারের পাইকান্ জমির পূর্ব্ব ও দক্ষিণ, প্রেমচাঁদ পালের জমাই জমীর পশ্চিম, রামলাল ভট্টাচার্য্যের ব্রহ্মোত্তর জমীর উত্তর, এক বন্দ শালি জমী।—৭৷৷২৵০ বিঘা ইত্যাদি।—

## বাটী বিক্রয়ের কোবালা।

মান্যবর শ্রীযুত বাবু কিরণ চন্দ্র মুখোপাধ্যায়, পিতার নাম ৺ শশধর মুখোপাধ্যায়, সাং মুরারিপুর, পং মনোহরনগর, সবরেজেষ্টরী ও ইষ্টেসন মাগুরা, ডিঃ যশোহর, হাল সাকীম ১১ নং হরিহর দাসের গলি, পটল্‌ডাঙ্গা, কলিকাতা, বরাবরেষু।—

লিখিতং শ্রীপ্রসন্নময়ী দেবী, স্বামীর নাম ৺ প্রাণেশ্বর বন্দ্যোপাধ্যায়; ও শ্রীপ্রফুল্লচিত্ত চট্টোপাধ্যায়, ও শ্রীপ্রশান্তচিত্ত চট্টোপাধ্যায়, পিতার নাম ৺ পরমেশ্বর চট্টোপাধ্যায়; সর্ব্ব সাং কলিকাতা অপার চিৎপুর রোড দরমাহাটা—কস্য বাটী বিক্রয়ের খোস কোবালা পত্রমিদং সন ১৩১৪ তেরশত চৌদ্দ সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—সহর কলিকাতা, উত্তর ডিভিজন, ব্লক নং ৮৪, হোল্‌ডিং নং ৫৫, অপার চিৎপুর রোড দরমাহাটা ষ্ট্রীট্ মধ্যে, চাঁদী ধোপানী ও চাঁপা বাইয়ের বাটীর উত্তরস্থ সারে রাস্তার উত্তর, চুণিলাল বসাকের বাটীর পুর্ব্ব, নীলমণি লাহার বাটীর পশ্চিম, যাদব খ্রীষ্টীয়ানের বাটী ও অরবিন্দু ডাক্তারের ঔষধালয়ের দক্ষিণস্থিত গলি রাস্তার দক্ষিণ, এই চতুঃসীমার মধ্যস্থিত আমি প্রসন্নময়ী দেবী আমাব স্বামী, ও আমি প্রফুল্লচিত্ত ও আমি প্রশান্তচিত্ত চট্টোপাধ্যায় আমাদিগের মাতুল, ৺ প্রাণেশ্বর বন্দ্যোপাধ্যায় মহাশয়ের খরীদা ⁄।৪ নয় কাঠা নিষ্কর জমী ও তদুপরিস্থিত অন্দর বাহির খণ্ডে পোক্তা ইমারত ১২৬ নং বাটী যে আছে, উক্ত প্রাণেশ্বর বন্দ্যোপাধ্যায় নিঃসন্তান লোকান্তর গত হওয়ায় আমি প্রসন্নময়ী দেবী, স্বামী মহাশয়ের ত্যজ্য সম্পত্তি উক্ত বাটী আদিতে ভোগবতী ও দখলিকারিণী আছি। সম্প্রতি উপরিউক্ত চৌহদ্দিস্থিত বাটীর সদর খণ্ডের উত্তরস্থ অন্দর খণ্ডে যাইবার যে গলি রাস্তা পূর্ব্ব পশ্চিমে লম্বা আছে ঐ গলি রাস্তার দক্ষিণ সীমা বাহির খণ্ডের পোক্তা ইমারত নীচে উপর আট কামরা ও পূজার দালান মায় সিঁড়ি ও পায়খানা সমেত তলস্থ নিষ্কর জমী পাঁচ কাঠা মবলগে ৭০০০৲ সাতহাজার টাকা মূল্যে আপনাকে বিক্রয় করিলাম ও মূল্যের দরূণ সমগ্র টাকা বুঝিয়া পাইলাম। অদ্যকার তারিখ হইতে উল্লিখিত চৌহদ্দিস্থিত বাটীর বাহির খণ্ডের পাঁচ কাঠা জমী ও তদুপরিস্থিত ইমারত্ আদিতে আমাদিগের স্বত্ব লোপ হইয়া আপনার

দান বিক্রয়ের স্বত্ব বর্ত্তিল। আপনি পুত্রপৌত্রাদিক্রমে উক্ত বাহির খণ্ডের বাটী ভোগ দখল করিতে রহেন। আমি প্রফুল্লচিত্ত ও প্রশান্তচিত্ত আমরা ঐ সম্পত্তির ভাবী উত্তরাধিকারী বিধায় মাতুলানী ঠাকুরাণির যোগে এই কোবালা লিখিয়া দিয়া অঙ্গীকার করিতেছি যে, এই কোবালার লিখিত সম্পত্তিতে আমরা কি আমাদিগের উত্তরাধিকারিগণ কখন কোন আপত্তি করিব না ও করিতে পারিবে না। যদি করি কি করে, সে অগ্রাহ্য। এতদর্থে সুস্থ শরীরে ও স্থিরচিত্তে মূল্যের টাকা সমগ্র নগদ বুঝিয়া পাইয়া বাটী বিক্রয়ের খোসকোবালা পত্র লিখিয়া দিলাম। ইতি সন ১৩১৪ তের শত চৌদ্দ সাল। তারিখ ২২এ জ্যৈষ্ঠ।

ইসাদী।

লেখক শ্রী ———

---

## প্রকারান্তর।

মহামহিম শ্রীযুত বাবু রাধাবিনোদ সরকার, পিতার নাম শ্রীযুত হরিশচন্দ্র সরকার, জাতি কায়স্থ, পেশা জমীদারী আদি, সাকিম ২১ নং বাদুড়বাগান লেন, সহর কলিকাতা, বরাবরেষু।—

লিখিতং শ্রীহরিনাথ বসু, পিতার নাম ৺কালীনাথ বসু, জাতি কায়স্থ, পেশা চাকুরী, হাল সাকীম ২৪ নং সাঁকারীটোলা লেন, সহর কলিকাতা— কস্য বসত্‌বাটী মায় তত্তলস্থ জমীর বিক্রয় কোবালা পত্রমিদং কার্য্যঞ্চাগে— সহর কলিকাতার অন্তর্গত আরপুলি লেনস্থিত ২৮ নং দ্বিতল বসত্‌বাটী, যাহা আমি আমার স্বকীয় উপার্জ্জনে খরিদ করতঃ ভোগবান ও দখলিকার আছি এবং যাহার বিশেষ বিবরণ নিম্নের তপশীলে বর্ণিত হইল, তাহা এক্ষণে আমি বিক্রয় করিতে মনস্থ করায় এবং আপনি উহা নগদ কোং ৫০০০৲ টাকায় খরীদ করিতে সম্মত হওয়ায় অদ্যকার তারিখে আমি আমার উক্ত বাটী মায় তত্তলস্থ ও তৎসংলগ্ন কমবেশ ⁄২৷৷০ আড়াই কাঠা জমী, ঘর, জানালা, কবাট, প্রাচীর, দেওয়াল, দরোবস্ত হকুক, আপনার নিকট হইতে নগদ কোং উক্ত মং ৫০০০৲ পাঁচ হাজার টাকা সমস্ত বুঝিয়া পাইয়া মহাশয়কে বিক্রয় করিলাম। মহাশয় অদ্যকার তারিখ হইতে ঐ

সম্পত্তির মূল মালিক হইলেন, উহাতে আমার কোন স্বত্ব রহিল না। মহাশয় রাজসরকারে উহার নির্দ্দিষ্ট বাৎসরিক রাজস্ব সন সন আদায় দিয়া পুত্র পৌত্রাদিক্রমে, নির্ব্বিবাদে, পরম সুখে উক্ত সম্পত্তি ভোগ দখল করিতে রহেন, তাহাতে আমার কি আমার ওয়ারিশানের কোন দাবী দাওয়া রহিল না। ভবিষ্যতে আমি কিম্বা আমার ওয়ারিশগণ উক্ত সম্পত্তি সম্বন্ধে যদি কোন দাবী দাওয়া করি বা করে তাহা হইলে সে বাতিল ও নামঞ্জুর ও আদালতে অগ্রাহ্য হইবে। প্রকাশ থাকে যে, ভবিষ্যতে যদি উল্লিখিত বিক্রীত সম্পত্তির টাইটেল সম্বন্ধে কোনরূপ গোল উঠে ও মহাশয় আমার দ্বারা কোন দলীল সহী ও রেজেষ্টরী করিয়া দিবার আবশ্যক বিবেচনা করেন তাহা হইলে মহাশয়ের খরচায় বিনা ওজর ঐ দলীল সহী ও রেজেষ্টরী করিয়া দিব, তাহাতে কোন ওজর আপত্তি করিব না। এতদর্থে সুস্থ শরীরে, স্থিরচিত্তে, বিনা অনুরোধে, আপন খুসীতে পণের টাকা নিম্নের তপশীল মত সম্যক্ বুঝিয়া পাইয়া এই বিক্রয় কোবালা লিখিয়া দিলাম। ইতি সন ১৩১৫ তেরশত পনের সাল, ২২ এ আষাঢ়। ইংরাজী ১৯০৮ খ্রীষ্টাব্দ। ৬ই জুলাই।

লেখক শ্রী—— ইসাদী।

তপশীল বর্ণিত সম্পত্তি।—

সহর কলিকাতা আরপুলি লেন ২৮ নং দ্বিতল পাকা বাটী তত্তলস্থ ও তৎসংলগ্ন কমবেশ জমী /২॥০ আড়াই কাঠা, হোল্ডিং নং ২১, ব্লক নং ৪, যাহার বার্ষিক খাজানা কলিকাতা কালেক্টরীতে দেয় ১।/১৫ এক টাকা পৌনে ছয় আনা এবং যাহার চৌহদ্দী, রসময় মিত্রের বসত্‌বাটীর পূর্ব্ব, ক্যাথিড্রলমিসন লেন নামক রাস্তার দক্ষিণ, কেদারনাথ সেনের ভাড়াটিয়া বাটীর উত্তর ও হরমণি দাসীর রাইয়তী জমির পশ্চিম।

টাকার তপশীল।—

আর/৪৪ ১০৮৭৪, ১০৮৭৫, ১০৮৭৬, ১০৮৭৭

চারি কিতা প্রত্যেক কিতা ১০০০৲ টাকা করিয়া—

গভর্ণমেণ্ট করেন্সী নোট ———— ৪০০০৲

পি/৪৮ ৪০৬৭৫ এক কেতা ঐ ঐ ———— ৫০০৲

খুজরা নোট ———— ৫০০৲

৫০০০৲ মং পাঁচ হাজার টাকা

## জমাই বাস্তু বাটী ও মাঠান জমী বিক্রয়ের কোবালা।

পরম কল্যাণীয় শ্রীযুত রাধাচরণ চঙ্গ, পিতার নাম ৺ উমেশচন্দ্র চঙ্গ, সাং থল্‌শি, পরগনে থনিয়ান্, সব রেজেষ্টরী ইষ্টেসন মাণিকগঞ্জ, ডিষ্ট্রীক্ট হুগলি, বরাবরেষু।—

লিখিতং শ্রীঅলোকমণি দাসী, স্বামির নাম ৺ রাখালদাস চঙ্গ, সাং রাজগ্রাম, পরগনে রায়পুর, সবরেজেষ্টরী ইষ্টেসন মাণিকগঞ্জ, ডিষ্ট্রীক্ট হুগলি—কস্য জমাই বাস্তু বাটী ও মাঠান জমী বিক্রয়ের খোস কোবালা পত্র মিদং সন ১৩১৪ তেরশত চৌদ্দ সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—ডিষ্ট্রীক্ট হুগলি, পরগনে রায়পুর, সবরেজেষ্টরী ইষ্টেসন মাণিকগঞ্জর অন্তর্গত মৌজে রাজগ্রামের মধ্যে নিম্নের তপশীল চৌহদ্দী অনুযায়ীক, ভদ্রাসন বসত্ বাটীর জায়গা এক বন্দে /॥০ দশ কাঠা মায় নারিকেল গাছ ২টী ও কাঁঠালগাছ ১টী এবং মাঠান্ জমী একবন্দে তিন কিতার কাৎ ৩৸০ তিন বিঘা পনের কাঠা মোট মঔয়াজী ৪।০ চারি বিঘা পাঁচ কাঠা জমী, যাহার জমা সালিয়ানা মং ৪।৶০ চারি টাকা ছয় আনা উক্ত রাজগ্রামের জমীদার শ্রীশ্রী৺বৃন্দাবন্ চন্দ্র ঠাকুরের সেবায়েৎ গাদীনশীন্ শ্রীপাদ্ বিবেকানন্দ গোস্বামির জমীদারী সেরেস্তায় আমার স্বামির পূর্ব্ব পুরুষের নামে লেখা যায়, ঐ জমী জমাতে আমার স্বামী মহাশয়ের লোকান্তর প্রাপ্তি পরে আমি তাঁহার উত্তরাধিকারিণী সূত্রে ভোগবতী ও দখলিকারিণী আছি। সম্প্রতি স্বামী মহাশয়ের ঋণ এবং তাঁহার স্বর্গার্থ শ্রাদ্ধ ও গয়াধামে পিণ্ডাদানাদি ক্রিয়ার দং ঋণ এই উভয় ঋণ পরিশোধার্থে উপরোক্ত জমী জমা সমেত ভদ্রাসন বসত বাটীর জায়গার উপরিস্থিত দুই খানি খড়ো চালাঘর ও বৃক্ষাদি মং ৪৭৲ সাত চল্লিশ টাকা মুল্যে তোমাকে বিক্রয় করিলাম। অদ্যকার তারিখ হইতে আমার স্বত্ব লোপ হইয়া উক্ত জমী জমার স্বত্বাধিকারী তুমি হইলে। তুমি উল্লিখিত জমীদারের সরকারে সাবেক নাম খারিজে আপন নাম জারী করিয়া সন ২ খাজানা আদায় করিয়া পুত্র পৌত্রাদি ক্রমে উক্ত সম্পত্তি পরম সুখে ভোগ দখল করিতে থাকিবা, তাহাতে আমি কি আমার উত্তরাধিকারিগণ কেহ কখন কোন আপত্তি করি কি করে সে অগ্রাহ্য। এতদর্থে পণের টাকা সমস্ত

নগদ বুঝিয়া পাইয়া সুস্থ শরীরে ও স্থিরচিত্তে কোবালা পত্র লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

তপশীল চৌহদ্দী।—

১। হরিচরণ মল্লিক দিগরের ও চাষা বধুর বাটীর উত্তর, চরণ সর্দ্দারের বসত্‌বাটীর পূর্ব্ব, রাধাগোবিন্দ জুগীর দং পতিত ভিটার পশ্চিম, কোটালে পুষ্করিণীর দক্ষিণস্থ রাস্তার দক্ষিণ, এই চৌহদ্দী ভুক্ত জমী, মায় তদুপরিস্থিত নারিকেল গাছ ২টী, কাঁঠাল গাছ ১টী ও চালাঘর ২ খানি, আন্দাজী ✓॥০ দশ কাঠা।

২। গিরিশ ঘোষের জমাই জমির দক্ষিণ, সদানন্দ গোপের জমাই জমির পশ্চিম, রমাপ্রসন্ন সেনের জমাই জমির উত্তর, নিতাই কর্ম্মকারের জমাই জমির পূর্ব্ব, একলক্ত তিন কিতার কাত্‌ একবন্দে জমী—৩৫৷০ তিন বিঘা পনের কাঠা।

মোট মওয়াজী ৪।০ চারি বিঘা পাঁচ কাঠা জমী।

## তমস্থক ও ডিক্রী বিক্রয়ের কোবালা।

মহামহিম শ্রীযুত গোপালকৃষ্ণ মল্লিক, পিতার নাম শ্রীযুত কালীকৃষ্ণ মল্লিক মহাশয়, জাতি স্বর্ণবণিক, পেশা ব্যবসাদি, সাং দেবভূম, পং শিবাদহ, সবরেজেষ্টরী ইষ্টেসন চণ্ডীপুর, ডিঃ দিনাজপুর, বরাবরেষু।—

লিখিতং শ্রীরামচন্দ্র বসু, পিতার নাম ৺ রাধাচরণ বসু, জাতি কায়স্থ, পেশা চাকুরী আদি, সাং যাদবপাড়া, পরগনে মালঞ্চহাটী, থানা সরাই, ডিঃ হুগলি—তমস্থক ও ডিক্রী বিক্রয়পত্রমিদং সন ১৩১৪ তেরশত চৌদ্দ সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—ডিঃ নদীয়ার অন্তর্গত মধুহাটী পরগনার সামিল ও শোভাবাটী থানার অধীন প্রিয়পাড়া সাকীমের শ্রীযুত প্রেমচাঁদ চৌধুরী, উক্ত জেলার অন্তর্গত আমার কালেক্টরী জমীদারী ও পত্তনী তালুক থানা সিরাজগঞ্জের অধীন ডিহি মনোহরনগরের অন্তঃপাতী কিশমৎ সুধাবাটীর ইজারদার থাকায়, সন ১৩১২ সালের ইং মাঘ নাং চৈত্র তলবী ইজারা মহলের

বাকী খাজানা বাবুদ মায় সুদ মং ৯১২।৶৮ টাকার দাবীতে আট আইন সুরত সন ১৯০৭ সালের ১১৪ নং উক্ত জেলার মোনসফী আদালতে আমি উহার নামে নালিশ করায় আমার দাবী ডিক্রী হইয়াছে। ঐ ডিক্রীর দং আমার প্রাপ্য মায় সুদ ও খরচা মং ১২০৫৶০ টাকা এবং সন ১৩১১ সালের ১৩ জ্যৈষ্ঠ তারিখের লিখিত ঐ প্রেমচাঁদ চৌধুরীর লিখিয়া দেওয়া মং ৫০০৲ পাঁচশত টাকার এতকেতা তমস্থক বাবৎ আসল ও সুদে মং ৬০৪৲ টাকা একুনে ডিক্রী ও তমস্থকের দং দুই দফায় উক্ত চৌধুরির স্থানে মোট ১৮০৯৶০ আঠার শত নয় টাকা তিন আনা আমার পাওনা। এতদ্ভিন্ন ঐ চৌধুরির নামে সন ১৩১১ সালের নাগাইদ চৈত্র তলবী সাবেক ইজারা আমলের বাকী খাজানা বাবৎ ২৫১।৶০ টাকার দাবীতে ইতিপূর্ব্বে ১০ আইন মতে সন ১৯০৫ সালের ৭৯ নং ঐ জেলার মোনসফীতে নালিশ করায় চৌধুরী মজকুরের তঞ্চকতায় উক্ত মোকদ্দমা সন ১৯০৬ সালের ৩ সেপ্টেম্বর তারিখে ডিসমিস হইয়া হকিয়তে নালিশ করণের আদেশ হইয়াছে, আমি এ নাগাইদ্ তাহার হকিয়ত করিতে পারি নাই। ঐ ডিসমিস হওয়া দাবী এবং উপরি উক্ত ডিক্রী ও তমস্থক ও তাহার দরূণ প্রাপ্য টাকা আমি স্বেচ্ছা পূর্ব্বক মং ১১০০৲ এগার শত টাকা মূল্যে আপনাকে বিক্রয় করিলাম এবং ঐ তমস্থক ডিক্রী আদি আপনাকে দিলাম। অদ্যকার তারিখ হইতে আপনি উক্ত ডিক্রী ও তমস্থক আদি বিষয়ের স্বত্বাধিকারী হইলেন আমার কোন স্বত্ব রহিল না। ঐ সকল টাকা উল্লিখিত চৌধুরির স্থানে রফা সুরৎ আপনি সহজে আদায় করিতে পারেন ভালই, নচেৎ আমার স্বরূপে উক্ত ডিক্রী আপনি জারী করিয়া এবং উক্ত তমস্থক ও ডিসমিস হওয়া দাবীর নালিশ আপন খরচে আদালতে রুজু করিয়া যে কোন প্রকারে পারেন ঐ সকল টাকা মায় সুদ খরচা আদায় করিয়া লইবেন। যদি আদালতের বিচারের গতিকে কি অন্য কোন প্রকার প্রতিবন্ধকতাক্রমে ঐ সকল টাকা আদায় করিতে না পারেন, তবে উত্তর কাল আমার প্রতি পণের টাকার কোন দাবী দাওয়া করিতে পারিবেন না। যদি আপনি কি আপনার উত্ত-রাধিকারিগণ ঐ সকল টাকা অনাদায়সূত্রে কস্মিনকালে পণের টাকার দাবী দাওয়া আমার কি আমার উত্তরাধিকারিগণের প্রতি করেন, কিম্বা

আমি কি আমার ওয়ারিশান ঐ ডিক্রী ও তমস্থুক ও ডিসমিস হওয়া দাবীর কোন দাওয়া করি কি করে সে বাতিল ও নামঞ্জুর। এতদর্থে পণের টাকা সমস্ত নগদ বুঝিয়া পাইয়া সুস্থশরীরে ও স্থিরচিত্তে বিক্রয় পত্র লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

## ইজারা বিক্রয়ের কোবালা।

শ্রীযুত বাবু নরোত্তম নারায়ণ ঘোষ, পিতার নাম ৺ নৃসিংহনারায়ণ ঘোষ, জাতি সৎগোপ, পেশা ব্যবসাদি, সাং নারায়ণবাটী, পং বিষ্ণুপুর, থানা লালগোলা, ডিঃ বীরভূম, বরাবরেষু।—

লিখিতঃ শ্রীভূপেন্দ্রনাথ মিত্র, পিতা ৺ সুরেন্দ্রনাথ মিত্র, জাতি কায়স্থ, পেশা চাকুরী আদি, সাং রাজহাটী, পরগনে শ্রীনগর, থানা লালবাঘ, ডিঃ যশোহর, হাল মোকাম নিজ বীরভূম, জেলা ঐ,—মেয়াদী ইজারার স্বত্ব বিক্রয়ের কোবালা পত্রমিদং কার্য্যঞ্চাগে—জেলা বীরভূমের মোতালক্ থানা বিক্রমপুরের অধীন পরগনে চন্দ্রনগর, ঐ জেলার কৃষ্ণবাটী সাকীমের মৃত শেখ মহব্বত খাঁর জমীদারী। উক্ত খাঁ সাহেব বর্ত্তমানে আমি তাঁহার স্থানে গত সন ১৩১০ সালের ১৭ চৈত্র তারিখে ইং সন ১৩১১ সাল নাং সন ১৩১৭ তেরশত সতের সাল এই সাত সন মেয়াদে সালিয়ানা মং ৩১৫০১৲ টাকা জমায় উক্ত পরগনা মায় তদন্তঃপাতী তরফ্ ও মৌজা ও কিশমত্ আদি আদ্যোপান্ত দরোবস্ত হকুক্ ইজারা বন্দোবস্ত করিয়া লইয়া আদায় খেরাজে ইজারা স্বত্বে দখলিকার আছি। সম্প্রতি উক্ত ইজারা মহল পরগনে চন্দ্রনগরে ইজারার মেয়াদতক্ আমার যে স্বত্ব ও লভ্য আছে, ঐ স্বত্ব ও লভ্য মং ১৬০০০৲ ষোল হাজার টাকা পণে আপনাকে বিক্রয় করিলাম। অদ্যকার তারিখ হইতে উপরিউক্ত ইজারা মহলে আমার স্বত্ব লোপ হইয়া আপনি ইজারদারী স্বত্বে অধিকারী হইলেন। উক্ত পরগনার সালিয়ানা জমা উপরিউক্ত টাকা, মেয়াদ পর্য্যন্ত, সন সন, মৃত জমীদারের ভ্রাতষ্পুত্র শ্রীযুত মহম্মদ হোসেন খাঁ, যিনি জজ আদালতের সার্টিফিকেট প্রাপ্ত মতে মৃত খাঁ জমীদারের উত্তরাধিকারী হইয়াছেন, ঐ

সরকারে আদায় পূর্ব্বক মেয়াদতক্ ইজারা স্বত্বে আপনি ভোগবান ও দখলিকার থাকিবেন্। গত সন ১৩১১ সালের মাহ মাঘ তলব নাগাইদের খাজানা বেবাক টাকা আমি জমীদারের সরকারে আদায় করিয়াছি, বরং মং ১৩০৫৲ টাকা ঐ তলব অপেক্ষা ফাজিল দেওয়া হইয়াছে, তাহা সন ১৯০৫ সালের ১১২ নং বাকী খাজানার মিছিলে প্রকাশ আছে, তদ্বাদে বাকী যে দেনা হইবেক তাহা পরগনা মজকুরার গত সন ১৩১১ সালের খাজানা, প্রজার স্থানে আমার ন্যায্য পাওনা বিমর্জ্জিম বাকীজায় যে আছে, উক্ত টাকা আপনি প্রজার স্থানে আদায় করিয়া জমীদারের দেনা পরিশোধ করিবেন। জমীদারের হাল বকেয়া মালগুজারী বাকী ও প্রজাস্থানে হাল বকেয়া পাওনার সহিত আমার কোন এলাকা নাই। সন ১৩১১ সালের বাকী খাজানা বাবুদে মৃত জমীদারের এক স্ত্রীর পক্ষ হইতে আট আইন সুরত্ সন ১৯০৫ সালের ৪২২ নং আমার নামে এক নালিশ উপস্থিত হইয়াছে, ঐ মোকদ্দমা অত্র জেলার সব জজ রায় বাহাদুরের আদালতে সাবেক বাকী খাজানার আপীল সংক্রান্ত ৩৩৮ নং মোকদ্দমার সহিত একযোগে বিচারাধীনে দায়ের আছে। উক্ত দুই নম্বর মোকদ্দমায় আমার স্থলাভিষিক্ত হইয়া তাহার তদ্বীর ও যোগাড় আমার স্বরূপ আপনি করিবেন এবং বিচারক্রমে যে দেনা পাওনা হইবেক তাহা আপনি দিবেন ও লইবেন। তদ্ভিন্ন যে যে স্থানে উক্ত পরগনা সংক্রান্ত যে মোকদ্দমাদি আমার নামে বর্ত্তমানে উপস্থিত আছে কি ভবিষ্যতে হইবেক, এবং ঐ ইজারা পাট্টা কবুলতিতে যে সর্ত্ত ও ক্ষমতা আমার সম্বন্ধে আছে, তাহার নিষ্পাদন ও নির্ব্বাহ ও ক্ষমতানুযায়ী কার্য্য ও জওয়াবদিহী আমার স্বরূপ আপনি করিবেন। তৎসম্বন্ধীয় দেনা পাওনা আদি জিম্মা আপনার, আমার সহিত কোন সংশ্রব নাই। মধ্যে মৃত খাঁ জমীদারের স্ত্রী নুরজাহান বিবী এক মিথ্যা ক্রোক সাজওয়ালের উক্তিমতে মফঃস্বলে আমার মৌজুদা ধান্য ও বিচালী ও বৃক্ষাদির ফলকর ও পুষ্করিণীর মৎস্য ইত্যাদি যে সমস্ত বিষয় তছরূপ করিয়াছেন এবং যে যে রকমে যে সকল ক্ষতি করিয়াছেন, তাহার দাবীতে ঐ বিবীর নামে আপনি তছরূপাতের নালিশ রুজু করিয়া ঐ ক্ষতি আদায় করিয়া লইবেন। ঐ তছরূপাতের সহিত আমার কোন সংশ্রব নাই। আপনি উক্ত

বিবী কি তাহার পক্ষের লোকের কোন রকম তছরূপাতী সম্বন্ধে, উত্তরকাল আমার উপর কোন দাবী দাওয়া আনিতে পারিবেন না। উক্ত বিবী কি অন্যের কৃত আমার নামে যে কোন দাবী দাওয়া বর্ত্তমানে আছে বা ভবিষ্যতে হইবেক, তাহার জওয়াবদিহী আপনি করিবেন। উক্ত পরগনা ইজারা গ্রহণকালীন, মৃত মহব্বৎ খাঁর সরকারে ও পরে বর্ত্তমান উত্তরাধিকারী শ্রীযুত মহম্মদ হোসেন খাঁর নিকট আমি আপন জমীদারী জেলা বর্দ্ধমানের মোতালক পরগনে চিত্রগড়ের অন্তঃপাতী তরফ্ চন্দ্রভূমের ।/৬॥= আনা রকম, জামিনীতে যে আবদ্ধ রাখিয়াছি, ঐ জামিনির আবদ্ধীয় সম্পত্তির পরিবর্ত্তে আপনার কোন সম্পত্তি আপনি জামিনীতে রাখিবেন। উক্ত ইজারা মহল সংক্রান্ত কোন দেনায় আমার ঐ সম্পত্তির হানি ও ক্ষতি হইলে তাহার নিসা আপনি করিবেন। উক্ত পরগনার মধ্যে তরফ্ উত্তমডাঙ্গা মায় অন্তর্গত মৌজায়াৎ যাহা উত্তমবাটী সাকীমের শ্রীযুত চন্দ্রকুমার চন্দ্রের সহিত মং ৭০২৲ টাকা সালিয়ানা জমায় দরইজারা বন্দোবস্ত আছে, ঐ দর ইজারাদারের স্থানে উক্ত জমা, সন সন আপনি আদায় করিয়া লইবেন। দরইজারাদারের দেওয়া আমার বরাবর কবুলতী ও জামিনী এবং পরগনা সংক্রান্ত তরফ্হায়ের সন ১৩১১ সালের বাকীজায় ও গোমাস্তাগণের দেওয়া কবুলতী ও জামিনী ও প্রজাগণের দেওয়া কবুলতী ও আসল ইজারার পাট্টা ও হুকুমনামা আদি যাহা আমার হস্তে ছিল, তাহা আপনাকে দিলাম। আপনি ঐ গোমাস্তাগণের বাকীজায়ের লিখিত আদায় উশুলী টাকার তুমার করিয়া লইবেন, এবং ঐ তুমারে গোমাস্তাগণের স্থানে যাহা পাওনা হয়, তাহা আপনি সহজে কিম্বা নালিশের দ্বারা আদায় করিবেন। তদ্বিষয়ে আমার সহিত কোন সংশ্রব থাকিলনা। যদি গোমাস্তাগণ ও বাকীদার প্রজাগণ ঐ বাকীজায়ের লিখিত বিষয়ে আমার দস্তখতী ও মোহরী কোন ফারখত্ কি রসীদ ও চেক দাখিলা আদি আমার দেওয়া মতে দর্শায় তবে তাহার জওয়াবদিহি ও ক্ষতিপূরণ আমি করিব। গোমাস্তাগণের প্রদত্ত বাকীজায়ের কাগজ যাহা আমি আপন দস্তখৎ মোহরে আপনাকে দিলাম, মোকাবিলা ও তদারকে তাহা সাব্যস্থ না হইলে, এবং গোমাস্তাগণের স্থানে সহজে কিম্বা নালিশের দ্বারা উক্ত কাগজে ধৃত অতিরিক্ত টাকা আদায় না হইলে আমি

নিজ আদায়ে তাহা আদায় দিব। এতদর্থে পণের টাকা বেবাক বুঝিয়া পাইয়া স্থিরচিত্তে, সুস্থশরীরে, মেয়াদী ইজারা বিক্রয় পত্র লিখিয়া দিলাম। ইতি সন ১৩১২ তেরশত বার সাল, তারিখ ২৭ শ্রাবণ।

ইসাদী।

## জমীদারী বিক্রয়ের কোবালা।

মহামহিম শ্রীযুত বাবু শরচ্চন্দ্র মুখোপাধ্যায়, পিতার নাম ৵ নবীন চন্দ্র মুখোপাধ্যায় মহাশয়, জাতি ব্রাহ্মণ, পেশা চাকুরী আদি, সাং অপূর্ব্বধাম, পং অম্বিকাবাটী, থানা বাবুনগর, ডিঃ চট্টগ্রাম, বরাবরেষু।—

লিখিতং শ্রীকৃষ্ণপ্রাণ মুস্তোফী ও শ্রীমাধবপ্রাণ মুস্তোফী, পিতার নাম ৵ মহেশচন্দ্র মুস্তোফী, জাতি কায়স্থ, পেশা জমীদারী আদি, সাং অমরডাঙ্গা, পরগনে দেবগড়, থানা নলহাটী, ডিঃ মুর্শিদাবাদ—জমীদারী বিক্রয়ের খোস কোবালা পত্রমিদং সন ১৩১৩ তেরশত তের সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে— ডিঃ মেদিনীপুর, পরগনে যাদবনগরের সামিল ও থানা কল্যাণপুরের অধীন ডিহি মাধববাটী আমাদিগের খরীদা কালেক্টরী জমীদারী, যাহার সদর জমা সালিয়ানা ২৩০৮৸৵২ টাকা ৵ রুক্মিণীকান্ত চৌধুরির নামে উক্ত জেলার কালেক্টরী সেরেস্তায় ৯২ নং তাহুৎ লেখা যায়। উক্ত ডিহির মফঃস্বল হস্তবুদ সালিয়ানা মং ৫৫৬১৵৫ টাকা নির্দ্ধারিত মতে আমরা সদর মফঃস্বল আদায় খেরাজে দখলিকার আছি। উক্ত ডিহি মাধববাটী মায় অন্তঃপাতী মৌজে মুকুন্দপাড়া ও কেশবগড় ও মৌজে শীতলভূম ও কিশমত্ রাণীহাটী ও পটী কমলধাম ও চর মুকুন্দপাড়া ওগয়রহর মাল, সায়ের, রাইয়তী, খামার, ও হাসিল ও পতিত ও জলকর, বনকর, ফলকর, বিল, ঝিল, পুষ্করিণী আদি চতুঃসীমাচ্ছন্ন সজলস্থল আদ্যোপান্ত দরোবস্ত হকুক উক্ত ডিহি মাধববাটী আমরা মং ৫২০০০৲ বায়ান্ন হাজার টাকা পণবাহায় মহাশয়কে খোসকোবালা-সুরৎ বিক্রয় করিলাম, এবং পণের টাকা বিক্রয়ের মজলিসে নগদে ও নিম্নের জায়মত নম্বরওয়ারী করেন্সী গভর্ণমেণ্ট নোটের কাত্ সমগ্র বুঝিয়া পাইলাম। অদ্যকার তারিখ হইতে উক্ত ডিহিতে আমাদিগের স্বত্ব লোপ হইয়া মহাশয়

তাহার স্বত্বাধিকারী ও দান বিক্রয়ের মালিক হইলেন, আমাদিগের কোন সংশ্রব রহিলনা। মহাশয় উক্ত ডিহি মাধববাটী মায় অন্তর্গত গ্রামহায়ে দখলিকার হইয়া উপরিউক্ত সদর মালগুজারী আদায় পূর্ব্বক পুত্র পৌত্রাদি-ক্রমে পরম সুখে ভোগবান রহেন। ডিহির কালেক্টরী সদর মালগুজারী নাং সন ১৩১২ সালের পৌষ তলব আমরা আদায় করিয়াছি, তৎপরে মাহ মাঘ ও ফাল্গুন দুই মাহার কিস্তির খাজানা যাহা বাকী আছে, তাহা মহাশয় দিবেন। ঐ ডিহিতে গত সন ১৩১২ সাল নাগাইদে প্রজাস্থানে আমাদিগের যে বাকী বকেয়া খাজানা পাওনা আছে, তাহা আমরা এই বিক্রয়ভুক্ত করিলাম, ঐ বাকী বকেয়ার সহিত আমাদিগের কোন সংশ্রব রহিলনা, আপনি সহজে কিম্বা নালিশের দ্বারা তাহা আদায় উশুল করিয়া লইবেন। ডিহির সীমানা সরহদ্দ ও জমাজমী ও বাকী বকেয়া সংক্রান্ত যে কোন মামেলা মোকদ্দমা অন্য কর্ত্তৃক আমাদিগের নামে ও আমাদিগের কর্ত্তৃক অন্যের নামে যে কোন আদালতে বর্ত্তমানে উপস্থিত আছে, ও ভবিষ্যতে হইবেক, তাহার জওয়াবদিহী ও সম্পাদন আপনার জিম্মা, তৎসংক্রান্ত দেনা পাওনা আদি, আপনি দিবেন ও লইবেন, আমাদিগের সহিত কোন সম্পর্ক রহিলনা। ডিহির খরীদা কোবালা এবং বিক্রয়কারির দত্ত নীলাম খরীদা বয়নামা আদি যাহা আমাদিগের হস্তে ছিল তাহা এবং মফঃস্বল লওয়াজিমা কাগজাত্ আলাহিদা ফিরিস্তি অনুসারে মহাশয়কে দিলাম। আমরা কি আমাদিগের ওয়ারিসান্ কখন কোন কালে এই বিক্রয়ের প্রতি কোন আপত্তি করি কি করে সে বাতিল ও অগ্রাহ্য। এতদর্থে আপন ইচ্ছামতে সুস্থশরীরে স্থিরচিত্তে খোসকোবালা পত্র লিখিয়া দিলাম। ইতি সন৭ তারিখ।

ইসাদী।

তপশীল গভর্ণমেণ্ট করেন্সী নোট।———

## ফারখত্।

শ্রীযুক্ত নীলমাধব মজুমদার, পিতা ৺ বেণীমাধব মজুমদার, সাং ১২ নং রাজা রমণীমোহন মিত্রের ষ্ট্রীট্, শোভাবাজার, সহর কলিকাতা, বরাবরেষু।—

লিখিতং শ্রীরাধাকিঙ্কর রায় ও শ্রীমাধবকিঙ্কর রায়, পিতা ৺ বরদাকিঙ্কর রায়, সাং ৫৪ নং আহিরিটোলা ষ্ট্রীট, সহর কলিকাতা—কস্য ফারগ্‌খত্‌ পত্রমিদং কার্য্যঞ্চাগে—সন ১৩১০ সালের ১৯ মাঘ তারিখে আমাদিগের পিতা ৺ বরদাকিঙ্কর রায় মহাশয়ের নিকট, আপনি এককেতা তমসুক লিখিয়া দিয়া মং ৫০০৲ পাঁচ শত টাকা যে কর্জ্জ করেন, তাহার মধ্যে সুদ বাবুদে দুই দফায় মং ৮০৲ আশী টাকা আদায় হওয়া আপনার কহত প্রমাণ ও আমাদিগের খাতা দৃষ্টে মোকাবিলা হইল, তদ্বাদে বাকী সুদ সমেত আসল টাকা বেবাক আমাদিগের বরাবর আপনি পরিশোধ করিলেন। উক্ত তমসুক ৺ পিতা ঠাকুর মহাশয়ের লোকান্তর প্রাপ্তি পরে আমরা তল্লাসে পাই নাই, এবং এক্ষণেও বহুতর অনুসন্ধানে না পাওয়ায় আপনাকে ফেরত দিতে না পারিয়া এই ফারগ্‌খত্‌ লিখিয়া দিতেছি যে, উপরিউক্ত তমসুক বাবুদ উত্তরকাল আমরা আপনার প্রতি দাবীদার হইব না, যদি আমরা কি আমাদিগের উত্তরাধিকারিগণ ঐ খত্‌ বাবৎ ভবিষ্যতে কোন দাবী দাওয়া করি কি করে সে নামঞ্জুর। এতদর্থে উপরিউক্ত তমসুকের দং মায় সুদ বেবাক টাকা বুঝিয়া পাইয়া ফারখৎপত্র লিখিয়া দিলাম। ইতি। সন ১৩১৩ সাল। তারিখ ৮ই চৈত্র।

ইসাদী।

## বায়না পত্র।

শ্রীযুত বাবু নীলরত্ন সেন পিতার নাম ৺ রামরত্ন সেন মহাশয়, সাং বর্দ্ধমান ময়ূরমহল, ডিঃ বর্দ্ধমান, বরাবরেষু।—

লিখিতং শ্রীব্রজলাল বন্দ্যোপাধ্যায় ও শ্রীহীরালাল বন্দ্যোপাধ্যায়, পিতার নাম ৺ নন্দলাল বন্দ্যোপাধ্যায়, সাং চন্দনডাঙ্গা, পং সৌগন্ধপুর, থানা জোলা, দরপত্তনী তালুক বিক্রয়ের বায়না পত্রমিদং সন ১৩১৩ তেরশত তের সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে,—জেলা হুগলি, পরগনে মাধবপুরের সামিল ও থানা ত্রিবেণীর অধীন মৌজে মধুপাড়া আমাদিগের দরপত্তনী তালুক, ঐ মহলের মফঃস্বল হস্তবুদ, বিমর্জ্জিম জমাওয়াসিলবাকীর খুঁট সালিয়ানা মং ১৩৯৯৫/০ টাকা,

তাহার মধ্যে পত্তনীদার ঐ গ্রামের শ্রীযুত রাজকুমার রায় মহাশয়ের সরকারে উক্ত মহলের মালগুজারী বাৎসরিক মং ৯২৮৸৵০ টাকা ধার্য্য বাদে, বাকী মুনাফা ৩৯১৸৵০ টাকা যে আছে, ঐ মুনাফার দশগুণ পণে, উক্ত দর পত্তনী মৌজা মধু-পাড়ার সজলস্থল চতুঃসীমাচ্ছন্ন সমগ্র দরোবস্ত হকুক মং ৩৯১৪৲ তিন হাজার নয়শত চৌদ্দ টাকা পণে আপনার নিকট বিক্রয়ের স্থিরতা করিয়া ঐ ধার্য্য পণের মধ্যে অগ্র বায়নাস্বরূপ মং ৫০০৲ পাঁচশত টাকা লইয়া এই বায়নাপত্র লিখিয়া দিতেছি যে, উপরের লিখিত পণবাহার বাকী টাকা লইয়া একমাস কাল মধ্যে রীতিমত বিক্রয় কোবালা লিখিয়া দিব। তাহাতে যদি কোন ওজর আপত্তি করি তবে পণের বাকী টাকা আপনি আদালতে আমানত্ করিয়া দিয়া এই বায়নাপত্র কোবালাস্বরূপ জ্ঞান করিয়া উক্ত মৌজায় দখলি-কার হইবেন তাহাতে আমাদিগের কোন আপত্তি খাটিবেক না। অগ্যকার তারিখ হইতে যদি উক্ত দর পত্তনী মহল অন্য কোন স্থানে দান কি বিক্রয় বা অপর গতিকে হস্তান্তর করি, সে নামঞ্জুর। মহল মজকুরের লওয়াজিমা কাগ-জাত্ ও দরপত্তনী পাট্টা প্রভৃতি দলীলাদি যে আছে, কোবালা লিখিত পঠিত কালীন দিব। এই কড়ারে দরপত্তনী তালুক বিক্রয়ের বায়না লইয়া স্থিরচিত্তে বায়না পত্র লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

## প্রকারান্তর।

পূজনীয় শ্রীযুত গঙ্গাধর চক্রবর্ত্তী মহাশয়, পিতা ৺ গদাধর চক্রবর্ত্তী, সাং কৃষ্ণনগর, ডিঃ নদীয়া, শ্রীচরণেষু।—

লিখিতং শ্রীধরণীধর পাল, পিতা ৺ ভাগ্যধর পাল, সাং লক্ষ্মীপাড়া, থানা মায়াপুর, ডিঃ নদীয়া, হাল সাকীম ৩০ নং গ্রেষ্ট্রীট্, হাটখোলা, কলিকাতা—কস্য বায়না পত্রমিদং কার্য্যঞ্চাগে—আপনার দশ হাজার মণ ছোলা খরিদ করণের প্রয়োজন হওয়ায় প্রতিমণ ১৸৵০ এক টাকা তের আনা মূল্যে আমার সহিত ধার্য্য করিয়া দশ হাজার মণ ছোলার দামের মধ্যে আমাকে মং ২৫০০৲ আড়াই হাজার টাকা অগ্র বায়না দিলেন। সেমতে আমি এই বায়না

পত্র লিখিয়া দিতেছি যে, অদ্যকার তারিখ হইতে এক মাসের মধ্যে উক্ত দরে আপনাকে দশ হাজার মণ ছোলা ৮২॥৵০ বিরাশী দশ আনা ভরি ওজনে ওজন দিব, দাগী কি খারাপ জিনিস দিবনা, যদি নমুনা অপেক্ষা অপকৃষ্ট জিনিস দেই, দশজন মহাজন থাকিয়া যে খেসারত্ বাদ দিতে কহিবেক, স্বীকার করিব। উপরিউক্ত একমাস কাল মধ্যে যদি বুটের বাজার মহার্ঘ্য হয়, তথাপি ঐ দরে মহাশয়কে ঐ পরিমাণ জিনিস দিব, না দিলে তজ্জন্য আপনার যে ক্ষতি হইবেক তাহা বিনা ওজর দিব। আর যদি নিয়ম কাল মধ্যে বুটের বাজার সস্তা হয়, তত্রাপি ঐ ধার্য্য দরে ঐ পরিমাণ জিনিস মহাশয়কে লইতে হইবেক, না লয়েন আমার প্রতি বায়নার টাকার কোন দাবী দাওয়া করিতে পারিবেন না। এই নিয়মে বায়না লইয়া বায়নাপত্র লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

## ভাগ সওদা পত্র।

কল্যাণবর শ্রীযুত বাবু প্রিয়নাথ মল্লিক, পিতার নাম ৺হরনাথ মল্লিক মহাশয়, সাং ২৩ নং বলরাম ঘোষের ষ্ট্রীট্, যোড়াসাঁকো, সহর কলিকাতা, বরাবরেষু।—

লিখিতং শ্রীঅভয়াকুমার ঘোষাল, পিতা ৺অপূর্ব্বকুমার ঘোষাল, সাং ২১ নং হরিচরণ ঘোষের গলি, বাগবাজার, সহর কলিকাতা—কস্য ভাগ সওদা পত্রমিদং সন্ ১৩১৩ তেরশত তের সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—আমি মহাশয়ের সাহায্যে, মহাশয়ের যোগে, বখরায় বাণিজ্য আদি কারকারবার করণের মনস্থ করায়, আপনি সম্মত হওয়ায়, পরস্পর ধার্য্য মতে কালনা ও ভদ্রেশ্বর মোকামে আড়ত্দারী বাঁধী খরীদ বিক্রয় ইত্যাদি কারবারে প্রবর্ত্ত হওয়া হইল। ঐ ঐ স্থানে কিম্বা অপরাপর জায়গায় যখন কোন ব্যবসার দ্রব্যাদি খরিদ করণার্থে যে টাকার প্রয়োজন হইবেক, তাহা আপনি নিজ তহবীল হইতে দিবেন। আমি শূন্যভাগী থাকিয়া ঐ ঐ কারবার পক্ষে যথাসাধ্য কায়িক পরিশ্রম ও তদারক তদন্ত ও লভ্য উৎপন্নর তদ্বীর করিব। উক্ত

কারবার আদি সম্বন্ধে যে যে গোমাস্তা ও কর্ম্মচারিগণ স্থানে স্থানে নিযুক্ত হইল ও হইবেক, তাহারা খরীদ বিক্রয়াদি করিয়া কারবারের মৌজুদা টাকা যথা সাবধানে রাখিয়া সময়ে সময়ে হিসাব নিকাশ আদি যাহা বুঝ সমুজ করিয়া দিবেক তাহা উভয়ে বুঝিয়া লইব। আপনার টাকার সুদ প্রতিশত মাসিক ১৲ এক টাকার হারে আপনি আলাহিদা পাইবেন, ঐ সুদ ও অন্যান্য খরচ খরচা বাদে সালিয়ানা যে লভ্য হইবেক তাহার মধ্যে রকম ॥৵০ দশ আনা আপনি পাইবেন ও রকম।৵০ ছয় আনা আমি পাইব। দৈব ঘটনায় যদি কোন সন লোকসান হয়, তবে ঐ অংশ পরিমাণে পরস্পর উভয়ে লোকসানের দায়ী হইব। মুনাফা দৃষ্টমতে কোন সময়ে উভয়ের মধ্যে কেহ হিস্যা অনুসারে মুনাফার টাকা উঠাইয়া লইয়া খরচ করিতে পারিবে, ঐ টাকা, টাকা গ্রহীতার নামে জমা খরচে খরচ পড়িবেক। মুনাফা ভিন্ন আসল টাকা কড়া কপর্দ্দক আমার লওনের ও খরচ করণের ক্ষমতা থাকিবেক না। কারবার সম্বন্ধীয় যে সমস্ত কাগজাত্, তাহাতে উভয়ের নাম থাকিবেক। কর্ম্মচারী যে কোন ব্যক্তিকে নিযুক্ত ও পরিবর্ত্তন করণের আবশ্যক হইবেক উভয়ে বিবেচনা মতে বিশ্বাসী ও পারদর্শী দেখিয়া ধার্য্য করিব, তাহাতে আমি কোন সময়ে অনুপস্থিত থাকিলে মহাশয় স্বয়ং নিযুক্ত ও পরিবর্ত্তন করিতে পারিবেন, আপনার অনুপস্থিতিতে আমি পারিব না। এইরূপ নিয়মে কারবার চলিতে থাকিবেক। যৎকালীন কারবার উঠাইবার মানস হইবেক, তাহার দুইমাস পূর্ব্বে উভয়ে ঐক্য মতে খরীদ আদি বন্ধ করিয়া হিসাব নিকাশ সমজিয়া বুঝিয়া কারবার বন্ধ করিব। আর আমি শূন্যভাগী হইতে অবসর লইতে ইচ্ছা করিলে আপন অংশ মত লাভ লোকসান বুঝিয়া লইয়া ও দিয়া অবসর লইতে পারিব। এই সকল নিয়ম উভয়ের উত্তরাধিকারিগণের পক্ষেও বলবৎ হইবেক। এতদর্থে পরস্পর স্বেচ্ছাধীন ভাগ সওদাপত্র লিখিয়া দিলাম ও লইলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

# বিবিধ একরার।

—০*፧*০—

## বাটী বিক্রয় সম্বন্ধীয় একরার।

পরম পূজনীয় শ্রীযুত নিধিনাথ নিয়োগী, পিতার নাম ৺ নয়নসুখ নিয়োগী মহাশয়, জাতি সৎগোপ, পেশা ব্যবসাদি, সাং চুঁচূড়া, থানা ঐ, ডিষ্ট্রীক্ট হুগলি, শ্রীচরণেষু।—

লিখিতং শ্রীনরনাথ নিয়োগী, পিতার নাম ৺ নয়নসুখ নিয়োগী, জাতি সৎগোপ, সাং চুঁচূড়া থানা ঐ, ডিঃ হুগলি—একরার পত্রমিদং কার্য্যঞ্চাগে—আমরা, উভয় ভ্রাতা একান্নবর্ত্তী থাকিয়া পৈত্রিক বাসস্থান উক্ত চুঁচূড়া মোকামে বাস করিয়া আসিতেছি। পরস্পর উভয় সহোদরে কোন মনান্তর নাই। কিন্তু মধ্যে আমি পীড়িত হইয়া দুই বৎসর কাল ফরাসডাঙ্গা মোকামে শ্বশুরালয়ে থাকায় এবং পীড়ার খরচাদির অনাটন জন্য অগত্যা চুঁচুড়াস্থিত আমার অংশের বাটী, বাগান, পুষ্করিণী আদি বিষয় বিভব বিক্রয় করিতে এবং ফরাসডাঙ্গায় বাস করিতে উদ্যত হইয়াছিলাম। তৎকালীন মহাশয়, আমার পীড়ার খরচাদি দিয়া সান্ত্বনা করিয়া আমাকে বাস্তুবাটী আদি বিক্রয় করিতে ক্ষান্ত রাখেন। ঈশ্বর ইচ্ছায় আমি আরোগ্য লাভ করিয়াছি। এক্ষণে অনেক আলোচনা করিয়া দেখিলাম যে, উপরিউক্ত এজমালির সম্পত্তি অপরকে বিক্রয় করিলে মহাশয়ের বসবাসের বিশেষ বিঘ্ন ও ব্যাঘাত হয়। আপনিও সর্ব্বদা ঐ আশঙ্কা করায় মহাশয়ের সন্দেহ ও শঙ্কা ভঞ্জনার্থ এই একরার লিখিয়া দিতেছি ও অঙ্গীকার করিতেছি যে, যদি আমি কখন কোন কারণবশতঃ অন্যস্থানে বাস করি, কি পৈতৃক বাস্তু বাটীর অংশ বিক্রয় করিতে ইচ্ছা করি, তবে ঐ অংশের উচিত মূল্য যাহা অন্যে দিতে স্বীকার করিবেক সেই মূল্যে উক্ত সম্পত্তি মহাশয়কে বিক্রয় করিব ভিন্ন অপর ব্যক্তিকে বিক্রয় করিতে পারিব না। আমি কি আমার উত্তরাধিকারিগণ উক্ত পৈতৃক বাস্তু বাটী আদি অন্যকে বিক্রয় করিলে তাহা অসিদ্ধ হইবেক। ঐরূপ আপনি ও আপনার উত্তরাধিকারিগণ আপনার অংশের বাস্তু বাটী আদি সম্পত্তি বিক্রয় করিতে ইচ্ছা করিলে ও তাহা আমি ক্রয় করিতে

চাহিলে অপরকে কখন বিক্রয় করিতে পারিবেন না, করিলে গ্রাহ্য হইবেক না। এতদর্থে ভবিষ্যৎ শঙ্কা ও সন্দেহ ভঞ্জনার্থ এই একরার পত্র লিখিয়া দিলাম। ইতি সন ১৩১৪ তেরশত চৌদ্দ সাল। তাং ২৫এ আষাঢ়।

ইসাদী।

## কট্ কোবালার বাহির একরার।

পূজনীয় শ্রীযুত নৃপেন্দ্রনাথ চট্টোপাধ্যায়, পিতা ৺ কৃষ্ণনাথ চট্টোপাধ্যায়, সাং বাণেশ্বরপুর, পং হাতিকাঁদা, সব রেজেষ্টরী ইষ্টেসন বলাগড়ি, ডিঃ হুগলি, শ্রীচরণেষু।—

লিখিতং শ্রীজগদানন্দ ঘোষ, পিতার নাম ৺ সর্ব্বানন্দ ঘোষ, জাতি কায়স্থ, সাং শোভাডাঙ্গা, পং শ্যামবাটী, থানা বাবুর হাট, ডিঃ মেদিনীপুর—কস্য একরার পত্রমিদং কার্য্যঞ্চাগে—ডিঃ হুগলি, পং অমরনগরের সামিল ও থানা গৌরিভার অধীন মৌজে সুরভূমের মধ্যে, বলাই বৈরাগির বাটীর পূর্ব্ব, রাঘব ঘোষের আম্র বাগানের দক্ষিণ ও পশ্চিম, সদর রাস্তার উত্তর, এই চৌহদ্দী মধ্যে মহাশয়ের মহত্রাণ মিঠাথাদ নামক পুষ্করিণী মায় পাহাড় আন্দাজী ১৪/• চৌদ্দ বিঘা জলকর আমার নিকট বিক্রয় কোবালা লিখিয়া দিয়া মং ৪০০৲ চারি শত টাকা আপনি কর্জ্জ করিলেন। এমতে আমি এই একরার লিখিয়া দিতেছি যে, আগামী সন ১৩১৩ সালের মাহ জ্যৈষ্ঠের মধ্যে ফি শত মাসিক ১৲ টাকার হারে সুদ সমেত উক্ত কোবালার দং বেবাক টাকা আমাকে দিলে, আমি ঐ কোবালা ও পুষ্করিণী মহাশয়কে ফেরত দিব, তাহাতে কোন আপত্তি করিব না, যদি করি সে অগ্রাহ্য। উপরিউক্ত মেয়াদ মধ্যে সুদ সমেত সমুদায় টাকা আদায় না করিতে পারেন, পুষ্করিণির সহিত আপনার কোন সংশ্রব থাকিবে না। এই নিয়মে একরার পত্র লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

## বেনামী বিষয়ের একরার।

মহামহিম শ্রীযুত দুর্জ্জয়দমন সিংহ মহাশয়, পিতার নাম ৺ইন্দ্রদমন সিংহ মহাশয়, সাং ২৯নং বীরচন্দ্র মিত্রের গলি, কলুটোলা, সহর কলিকাতা, বরাবরেষু।—

লিখিতং শ্রীহরিনাথ হালদার, পিতা ৺হংসেশ্বর হালদার, জাতি সৎগোপ, সাং হরেকৃষ্ণপুর, পং কৈলাসগড়, থানা নল্‌দী, ডিঃ বর্দ্ধমান, হাল মোকাম জিয়াগঞ্জ, সহর মুরশিদাবাদ—একবার পত্রমিদং সন ১৩১৩ তেরশত তের সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে, সহর মুরশিদাবাদের শ্রীযুক্ত নওয়াব আমীরালী খাঁ বাহাদুরের জমীদারী, ডিঃ রঙ্গপুরের মোতালক্ পং সোনাপুরের সামিল ও থানা নারায়ণপুরের অধীন লাট গোবিন্দনগর মায় অন্তর্গত মৌজা দিগর সজলস্থল দরোবস্ত হকুক সালিয়ানা, বাদ সরঞ্জামী, মং ৪৫০১৲ চারি হাজার পাঁচ শত এক টাকা জমায় ইং সন ১৩১২ তেরশত বার সাল নাগাইদ সন ১৩১৮ তের শত আঠার সাল এই সাত সন মেয়াদে প্রশংসীয় জমীদার নওয়াব সাহেবের হজুর হইতে জামিনির পরিবর্ত্তে মং ২০০০৲ দুই হাজার টাকা ডিপাজিট রাখিয়া আমার বেনামীতে মহাশয় যে ইজারা বন্দোবস্ত করিয়া লইয়াছেন, ঐ ইজারায় আমার কোন স্বত্ব নাই। আমি সরকারের প্রতিপাল্য ও অনুগত বিধায়, মহাশয় আপন খরচে আমার বেনামে উক্ত লাট গোবিন্দনগর ইজারা লইয়া উহাতে দখলিকার আছেন। ঐ ইজারা সংক্রান্ত যাবতীয় দলীলাদি ও মফঃস্বলী কাগজাত্ মহাশয়ের হস্তে আছে। উত্তরকাল ঐ বেনাম সম্বন্ধে কোন কথা জন্মে এই নিমিত্ত এই একরার লিখিয়া দিতেছি যে, যদি উক্ত লাট গোবিন্দনগর ইজারামহল সূত্রে আমি কিম্বা আমার ওয়ারিসান্ কখন কোন রকমে কোন দাবী দাওয়া করি কি করে, সে বাতিল ও নামঞ্জুর। মহাশয় উক্ত মহলের সদর মফঃস্বল আদায় উশুলে উপস্বত্বাদি ভোগ করিতেছেন ও করিতে থাকিবেন। এতদর্থে লাদাবী একরার লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

## প্রকারান্তর।

মহামহিম শ্রীযুত বাবু ব্রজেন্দ্রনাথ চৌধুরী মহাশয়, পিতার নাম ৺ চন্দ্রনাথ চৌধুরী মহাশয়, সাং চাঁদবাটী, পরগনে রাধাগড়, থানা চাকদহ, ডিঃ ফরিদপুর, বরাবরেষু।—

লিখিতং শ্রীরাসরঙ্গিনী দেবী, স্বামির নাম শ্রীযুত ব্রজেন্দ্রনাথ চৌধুরী, সাকিম চাঁদবাটী, পং রাধাগড়, থানা চাকদহ, ডিঃ ফরিদপুর—একরার পত্র-মিদং সন ১৩১৩ তেরশত তের সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—আমার পিতৃ মাতৃ ত্যজ্য সম্পত্তি কি বিষয়বিভব আদি কিছুই নাই ও ছিল না। মহাশয় স্বামী, ভবিষ্যত্ চিন্তাক্রমে আমার প্রতি স্নেহ ও বিশ্বাস করিয়া নীচের লিখিত তৌজীদিগরের নম্বর ও সদর তাহুৎ আদির তপশীল অনুসারে জেলা বাখরগঞ্জের মোতালক থানা ধনিয়াখালির অধীন কালেক্টরী জমিদারী লাট প্রিয়ভূম ও লাট কৈলাসপাড়া ও জেলা চব্বিশপরগনার মোতালক থানা মাণিকদহের অধীন চক্ শ্যামনগর, ও জেলা হুগলির মোতালক থানা বাঁশবেড়িয়ার অধীন তরফ্ কালীপুর, ও ঐ জেলার উক্ত থানার অধীন পত্তনী তালুক মৌজে উত্তর পুর দিগর বিষয় বস্তু আমার স্ত্রীধন উল্লেখে আমার বেনামীতে স্বীয় উপার্জ্জিত ধনে আপনি খরিদ করিয়া ঐ সমুদায় বিষয়ের সদর মফঃস্বলে আমার নাম জারী করাইয়া স্বয়ং এটর্নি সুরতে আদায় তহসীলে ঐ সকল বিষয় বস্তুতে ভোগবান ও দখলিকার আছেন। বস্তুতঃ ঐ সমস্ত জমীদারী আদি বিষয় বস্তু, আমার স্ত্রীধনে খরিদ নহে, এবং তাহাতে আমার কোন স্বত্ব নাই, কেবল আমার নামে মাত্র আছে। সম্প্রতি আমার শরীর ইদানীন্তন সর্ব্বদা অস্বচ্ছন্দ, কি জানি কখন কি ভদ্রাভদ্র ঘটে এজন্য এই একরার লিখিয়া দিতেছি যে, উপরি উক্ত জমীদারী আদি বিষয় যাহা বেনামে আছে, তত্তাবতের সদর মফঃস্বলে আমার নামের পরিবর্ত্তে আপন নাম জারী করিয়া সদর মফঃস্বল আদায় খেরাজে উহাতে ভোগবান্ ও দখলিকার আছেন ও থাকিবেন,তাহাতে আমি কি আমার উত্তরাধিকারিগণ কখন কোন আপত্তি করি কি করে সে অগ্রাহ্য। এতদর্থে স্বেচ্ছাপূর্ব্বক সুস্থশরীরে ও স্থিরচিত্তে এক্রার পত্র লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

তপশীল জায়দাদ্।

জেলা বাখরগঞ্জের মোতালক পং হেমবাটীর সামিল ও থানা ধনিয়াখালির অধীন লাট প্রিয়ভুম যাহার সদর জমা সালিয়ানা মং ৯৫০৬৲ টাকা ও যাহা ৪৪ নং উক্ত জেলার কালেক্টরী সেরেস্তায় লেখা যায়, ইত্যাদি।

## বকেয়া খাজানা সম্বন্ধীয় একরার।

মহামহিম শ্রীযুত বাবু হিরণকুমার সেন মহাশয়, পিতার নাম ৺ হেমকুমার সেন মহাশয়, সাং কাঞ্চনবাটী, পং সোনারডাঙ্গা, থানা শ্যামনগর, ডিঃ খুলনিয়া, বরাবরেষু।—

লিখিতং শ্রীলোকনাথ ঘোষ ও শ্রীকালীনাথ ঘোষ, পিতার নাম প্রিয়নাথ ঘোষ, জাতি কায়স্থ, পেশা চাকুরী আদি, সাং উজ্জ্বলহাট, থানা বীরপুর, ডিঃ হুগলি—কস্য একরার পত্রমিদং সন ১৩১৩ তেরশত তের সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে, ডিঃ বীরভুমের মোতালক পং তিলকপাড়ার সামিল ও থানা বোল্‌পুরের অধীন তরফ্ ইন্দ্রধাম আমাদিগের জমীদারী। ঐ তরফের অন্তঃপাতী মৌজে মালঞ্চবাটী ও কিশমত্ বসন্তডাঙ্গা এই দুই মৌজা আপনাকে সালিয়ানা মং ২৩৭৫৲ টাকা জমায় পত্তনী বন্দোবস্ত করিয়া পাট্টা দিয়া কবুলতী লইলাম। ঐ মৌজাদ্বয়ের মধ্যে গত সন নাগাইদ বিং জমা-ওয়াসীলবাকী মং ১৭৪২৸৴০ টাকা যে বকেয়াবাকী আছে, তাহা আপনার স্থানে সমগ্র বুঝিয়া পাইলাম। আপনি প্রজাদিগের স্থানে ঐ বকেয়া আদায় উশুল করিয়া লইবেন, যদি সহজে আদায় না হয় তবে আপনি নিজ খরচে, জমাওয়াসীলবাকীর লিখিত বাকীদার প্রজাদিগের নামে রীতিমত আইন জারী করিয়া আদায় করিয়া লইবেন, তাহাতে আমাদিগের সহিত কোন সংশ্রব থাকিল না। আমরা কি আমাদিগের উত্তরাধিকারিগণ কস্মিন্ কালে ঐ বাকী বকেয়ার প্রতি কোন দাবী দাওয়া করি কি করে, তাহা অগ্রাহ্য। আর আপনি জমাওয়াসীলবাকীর খুঁট সমজিয়া ও বুঝিয়া ও যাচাই করিয়া লইলেন, ইহাতে পশ্চাৎ প্রজাদিগের তঞ্চকের গতিকে অনাদায়ে ঐ বাকী বকেয়া বিষয়ক আমাদিগের কি আমাদিগের কারপরদাজদিগের

উশুল ছাট আদি কোন আপত্তি উথাপনে আমাদিগের প্রতি কোন দাবী দাওয়া করিতে পারিবেন না, যদি করেন সে নামঞ্জুর। এতদর্থে স্বেচ্ছামতে ও স্থিরচিত্তে এই একৃরার পত্র লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

## মুরব্বীগিরী বিষয়ের একৃরার।

মহামহিম শ্রীযুত বাবু রমানাথ রায় মহাশয়, পিতার নাম ৺ রাধানাথ রায় মহাশয়, জাতি বৈদ্য, পেশা চাকুরী আদি, সাং গণ্ডগ্রাম, পং গোবর্দ্ধনপুর, থানা গোকুলনগর, ডিঃ দিনাজপুর, বরাবরেষু।—

লিখিতং শ্রীপ্রফুল্লময়ী দাসী, স্বামির নাম ৺ শ্যামানন্দ ঘোষ, সাং ভূপাল-নগর, পং নন্দপুর, থানা মুনশীপুর, জেলা দিনাজপুর, হাল মোং ৩৩ নং গোবর্দ্ধন পালের গলি, সিমুলিয়া, সহর কলিকাতা।—একৃরার পত্র মিদং সন ১৩১৪ তেরশত চৌদ্দ সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—আমার স্বামী মহাশয়ের পরলোক প্রাপ্তি পরে আমার দেবর শ্রীযুত রাসানন্দ ঘোষ, স্বামী মহাশয়ের যোগ্যাংশ জমীদারী ও তালুকাদি ও নগদ টাকা ও সোনা রূপার আসবাব ও আভরণ আদি স্থাবর অস্থাবর ত্যজ্য সম্পত্তি হইতে আমাকে বেদখল করায় ঐ সকল জমীদারী আদি বিষয় বস্তু পাইবার দাবিতে দেবর মজকুরের নামে নালিশ করা আবশ্যক। আমি স্ত্রীলোক, সহায় আশ্রয় কেহ নাই, এমতে মহাশয়কে মুরব্বী করিয়া এই একৃরার লিখিয়া দিতেছি যে, স্বামী মহাশয়ের ত্যজ্য সম্পত্তি আদি বিষয় বস্তু সকল পাওন পক্ষে যে কোন আদালতে যে কোন মামেলা মোকদ্দমা উপস্থিত ও তৎসংক্রান্ত তদ্বীরাদি করিতে হইবেক, তাহা আপনি অশেষ চেষ্টা ও যুক্তি মন্ত্রণা দ্বারা এবং উকীল মোক্তার, কৌন্সলি নিয়োগ পূর্ব্বক মুরব্বীগিরির রীতে নির্ব্বাহ করিবেন, এবং তত্তদ্বিষয়ে যখন যে ব্যয়াদি হইবেক আপনি নিজ হইতে সরবরাহ করিবেন, তাহার আলাহিদা তমসুক তত্তৎ কালে আমি রীতিমত লিখিয়া দিব। ঐ মোকদ্দমা আদি সম্বন্ধে আপনি যে ব্যয়বিধান ও যুক্তি পরামর্শ করিবেন তাহাতে উত্তরকালে আমার কোন আপত্তি হইবে না ও তদন্যথায় কোন কার্য্য করিবনা, এবং

তদ্বিষয়ক হিসাব নিকাশ বাবুদ ভবিষ্যতে মহাশয়ের প্রতি কোন দাবী দাওয়া করিবনা, যদি করি অগ্রাহ্য হইবেক। ঈশ্বর ইচ্ছায় আমার বিষয় বস্তু আদি আমি প্রাপ্ত হইলে পর, মোকদ্দমা খরচে যত টাকা খরচ হইবেক তাহা তমসুক অনুসারে সুদ সমেত আপনাকে দিব। তদ্ভিন্ন মহাশয়ের যত্ন ও পরিশ্রমের পরিবর্ত্তে মং ১০০০০৲ দশ হাজার টাকা মহাশয়কে দিব, যদি ইচ্ছাধীন না দেই আপনি এই একরার অনুসারে আমার নামে নালিশ রুজু করিয়া আমার বিষয় বস্তু ও জাত হইতে আদায় করিয়া লইবেন। যদি দেবরের নামের মোকদ্দমাদির শেষ নিষ্পত্তি না হওয়া মধ্যে, আমি কুলোকের মন্ত্রণায়, মহাশয়কে মুরব্বীগিরির ভার হইতে অবসর করি কি অবসর করা কোন আদালতে জানাই তাহা অগ্রাহ্য হইবেক, এবং তজ্জন্য উপরিউক্ত দশ হাজার টাকা আপনার প্রাপ্তির পক্ষে কোন ওজর করিতে পারিবনা, যদি করি সে নামঞ্জুর। এতদ্ভিন্ন সর্ব্বপ্রকার ক্ষমতা অর্পণ পূর্ব্বক স্বতন্ত্র এক আমমোক্তারনামা আপনার নামে দিলাম, তদনুসারে আমার স্বরূপ সকল কার্য্য আপনি করিবেন। এতদর্থে সুস্থ শরীরে, স্থির চিত্তে, একরার পত্র লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

## কারবার সংক্রান্ত বিভাগ ও নিষ্পত্তি বিষয়ক একরার।

পরম কল্যাণীয়া শ্রীমতী চারুশীলা দাসী, মাদরে শ্রীকিশোরীমোহন বসাক, জাতি তন্তুবায়, পেশা ব্যবসাদি, সাকীম চাঁদপুর, পং শ্যামপাড়া, থানা হরিপুর, ডিষ্ট্রীক্ট ময়মনসিংহ, বরাবরেষু।—

লিখিতং শ্রীহরকুমার বসাক, পিতার নাম ৺ কাঙ্গালীচরণ বসাক, জাতি তন্তুবায়, পেসা ব্যবসা, সাং চাঁদপুর, পং শ্যামপাড়া, সবরেজেষ্টরী ইষ্টেসন হরিপুর, ডিষ্ট্রীক্ট ময়মনসিংহ—কস্য একরার পত্রমিদং সন ১৩১৪ তেরশত চৌদ্দ সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—আমি ও আমার কণিষ্ঠ সহোদর, তোমার স্বামী নবকুমার বসাক, আমরা উভয়ে একান্নবর্ত্তী থাকিয়া এজমালে বাবুহাটী মোকামে পোক্তা দোকানঘর ও অন্য পোক্তা কোটাদি ক্রয় করিয়া ১০।১৫

বৎসর হইতে কাপড়ের ব্যবসা ও কারকারবার করিয়া আসিতেছিলাম। বিগত পৌষ মাসে কণিষ্ঠ নবকুমার ভায়া স্বর্গারোহণ করিয়াছেন, তস্য পুত্র কিশোরীমোহন নাবালক এবং উক্ত নাবালকের গার্জেন তুমি স্ত্রীলোক সূত্রে, কারবার সংক্রান্ত দেনা পাওনা ও মৌজুদ মালাদির তালিকা ভিন্ন ভবিষ্যতে বিরোধ বিবাদের আশঙ্কাস্থল। সেমতে আমার ও তোমার উভয়ের অভিপ্রায়ক্রমে বাবুহাটী নিবাসী শ্রীযুত হরিচরণ বন্দ্যোপাধ্যায়, শ্রীযুত দুর্গানারায়ণ দত্ত, শ্রীযুত বিজয়মাধব বসু ও শ্রীযুত অভয়াচরণ গুহ এই চারি জন ও চাঁদপুর নিবাসী আমার মাতুল ও তোমার মামা শ্বশুর শ্রীযুত গুরুপ্রসাদ শেঠ প্রভৃতি দশ জনা কারবারী লোক থাকিয়া দোকানের মৌজুদ মাল ও দেনা ও পাওনা আদির তালিকা করাতে, মৌজুদ বস্ত দুই হাজার টাকার এবং লহনা পাওনা মধ্যে নাজাই বাদ, আন্দাজী হাজার টাকা ও দেনা অনধিক চারিশত টাকা স্থিরীকৃত হইয়া, উক্ত মধ্যস্থগণের কৃত নিষ্পত্তি অনুসারে দেনা ও লহনা আমার জিম্মা হইল। তদ্ভিন্ন মৌজুদ মালের মূল্যের দরুণ মং ১০০০৲ এক হাজার টাকা তোমার স্বামীর অংশ আমার নিকট আমানত থাকাদির ব্যবস্থা উপরিউক্ত মধ্যস্থ ব্যক্তিগণ করিয়া দেওয়ায়, ঐ এক হাজার টাকা আমার নিকট আমানত্ থাকা বাবুদ তাহার আলাহিদা তমসুক তোমার বরাবর লিখিয়া দিলাম এবং এই একরার দ্বারা অঙ্গীকার করিতেছি যে, অদ্যকার তারিখ হইতে উক্ত কাররারের খাতাদি উভয় নামে না রাখিয়া আমি আপন নামে রাখিব এবং সাবেক দেনা পাওনাদি যে আছে তাহা আমি মহাজনগণকে নিজে দিব ও লহনা পাওনাদি আদায় করিয়া লইব। যদি কোন মহাজন উভয় নামে নালিশ করিয়া উভয় নামে ডিক্রী করে তবে তৎসংক্রান্ত আদালত খরচাদি সহ সমগ্র টাকার দায়ীক আমি হইব, তোমার সহিত কোন সংশ্রব থাকিবেনা। ঐরূপ পাওনা টাকা আপোসে কি নালিশের দ্বারা আমি নিজ ব্যয়ে আদায় করিয়া লইব। কণিষ্ঠ ভ্রাতা বর্ত্তমানে আমার জ্যেষ্ঠপুত্রের বিবাহ এজমালির খরচে হওয়ায় আমি স্বীকার করিতেছি যে, তোমার পুত্র-কন্যার বিবাহের খরচ আমি দিব। আমানতী একহাজার টাকার যে তমসুক আমি আলাহিদা লিখিয়া দিলাম, যাবৎ তুমি তোমার পুত্র কন্যা সহ আমার সহিত একান্নবর্ত্তী থাকিবে তাবৎ ঐ টাকার সুদের দাবী আমার প্রতি করিতে

পারিবেনা। ঐ এক হাজার টাকার লভ্যাংশ হইতে তোমার ও তোমার পুত্র কন্যাদির ভরণ পোষণ আমি করিব। যদি কোন কারণ সূত্রে পার্থক্য ঘটনা হয় তবে যে তারিখে পৃথকান্ন হইবে সেই তারিখেই উক্ত এক হাজার টাকা তোমাকে দিব, না দিলে ঐ তারিখ হইতে শতকরা মাসিক ১৷৷০ দেড় টাকা হারে সুদ সহ টাকার দায়ীক আমি হইব এবং পৃথকের তারিখ হইতেই ঐ এক হাজার টাকার নালিশের কাল আরম্ভ হইবেক। চাঁদপুর ও বাবুহাটী মোকামে এজমালির যে ভদ্রাসন বাটী ও খরীদা বাটী ও দোকানঘর আছে তাহা অর্দ্ধাংশ-রূপে উভয়ে দখলিকার আছি ও থাকিব। একান্নবর্ত্তী অবস্থায় তোমার পুত্র কন্যার বিবাহ হইলে উক্ত আমানতী এক হাজার টাকা হইতে খরচ করিতে ও ঐ টাকায় খরচ লিখিতে পারিবনা। কারবার সংক্রান্ত দেনা অপেক্ষা পাওনার ভাগ অধিক থাকায়, বিবাহের টাকার ভার আলাহিদা আমার প্রতি রহিল। বিবাহের পূর্ব্বে পৃথকান্ন হইলে এবং ঐ দুই বিবাহের খরচ আমি ইচ্ছাধীন না দিলে অনধিক ৫০০৲ পাঁচশত টাকার দাবীতে আমার ও আমার উত্তরাধিকারিগণের নামে নালিশ করিয়া টাকা আদায় করিয়া লইতে পারিবা। এই একরার লিখিত সর্ত্ত সকল আমায় অবর্ত্তমানে আমার উত্তরাধিকারিগণের প্রতি তুল্যরূপে বর্ত্তিবে। এতদর্থে সুস্থ শরীরে, স্থির চিত্তে, একরার পত্র লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

## দেব সেবার্থ দত্ত টাকা সম্বন্ধীয় একরার।

শ্রীযুত উপেন্দ্রনাথ সাধু, পিতার নাম ৺ ভূপেন্দ্রনাথ সাধু, জাতি গন্ধ বণিক, পেশা ব্যবসাদি, সাং সুবর্ণপুর, পং খামারগাছি, সবরেজেষ্টরী ইষ্টেসন রায়না, ডিষ্ট্রীক্ট বর্দ্ধমান, বরাবরেষু।—

লিখিতং শ্রীআনন্দগোপাল ভট্টাচার্য্য, পিতার নাম ৺ যাদুগোপাল ভট্টাচার্য্য, পেশা যাজকাদি, সাং মুকুন্দবাটী, পং উল্লাসপুর, সবরেজেষ্টরী ইষ্টেসন কাটোয়া, ডিষ্ট্রীক্ট বর্দ্ধমান—কস্য একরার পত্রমিদং সন ১৩১৩ তেরশত তের সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—ডিষ্ট্রীক্ট বর্দ্ধমান, সবরেজেষ্টরী

ইষ্টেসন রায়না, পরগনে খামারগাছির অন্তর্গত মৌজে সুবর্ণপুর নিবাসী মৃত হলধর স্বর্ণকারের পুত্র শ্রীনন্দলাল স্বর্ণকার আমার শিষ্য। ঐ ব্যক্তির স্ত্রী পুত্রাদি কেহই না থাকায়, কয়েক বৎসর হইতে পীড়িত হইয়া আমার বাটীতে অবস্থান করিতেছিল। মধ্যে বিগত কার্ত্তিক মাসের শেষে সুবর্ণপুর গ্রামে আসিয়া পীড়া বৃদ্ধি হওয়ায়, আমার পৈত্রিক প্রতিষ্ঠিত দেবতা শ্রীশ্রী৺ গোপীনাথ জীউ ঠাকুরের সেবা নির্ব্বাহার্থে ১২৮৬৮ নম্বরের ৫০০৲ পাঁচশত টাকার একখানি গভর্ণমেণ্ট প্রমিসরী নোট, আমি উক্ত ঠাকুরের সেবায়েত্ বিধায়, আমার নামে ইন্‌ডোর্স করিয়া আমাকে দিবার জন্য তোমার জিম্মায় রাখিয়া গত অগ্রহায়ণ মাসের ২৫শে তারিখে ফৌত করিয়াছে, এবং তোমাকে কহিয়া গিয়াছে যে, উক্ত নম্বরের গভর্ণমেণ্ট কাগজের সুদ হইতে চিরদিন গোপীনাথ জীউ ঠাকুরের সেবাকার্য্য নির্ব্বাহ হইবেক। সেমতে উক্ত নম্বরের ৫০০৲ পাঁচশত টাকার কাগজ আমি তোমার নিকট হইতে পাইয়া এই একরার লিখিয়া দিতেছি ও অঙ্গীকার করিতেছি যে, ঐ কাগজ আমি কি আমার উত্তরাধিকারিগণের মধ্যে কেহ কখন দান, বিক্রয় করিতে পারিবনা ও পারিবেনা এবং ঐ কাগজের সুদ, ঠাকুর সেবায় খরচ ভিন্ন নিজ ব্যয়ে ব্যয় করিতে পারিবনা, করিলে তুমি কিম্বা তোমার উত্তরাধিকারিগণ তাহাতে আপত্তি করিতে পারিবে। দাতার অভিপ্রায় বহির্ভূত ঐ কাগজ দান বা বিক্রয় সূত্রে হস্তান্তর করিলে তাহা অসিদ্ধ হইবে। উক্ত কাগজের সুদ চিরদিন দেবসেবায় ব্যয়িত হইবেক। এতদর্থে উপরিউক্ত নম্বরের গভর্ণমেণ্ট কাগজ রেজেষ্টরী আফিসে রেজিষ্ট্রার মহাশয়ের সম্মুখে প্রাপ্ত হইয়া স্থিরচিত্তে, সুস্থ শরীরে, একরার পত্র লিখিয়া দিলাম। ইতি সন ১৩১৩ তেরশত তের সাল। তারিখ ২রা পৌষ।

ইসাদী।

## খোরপোষ সংক্রান্ত প্রতিজ্ঞা পত্র।

পূজনীয়া শ্রীমতী কৈলাসবাসিনী দেবী, স্বামীর নাম ৺ধনবল্লভ রায়, সাং হরিপুর, পং কাঞ্চননগর, সবরেজেষ্টরী ইষ্টেসন চাতাল, ডিষ্ট্রীক্ট নদীয়া, শ্রীচরণেষু।—

লিখিতং শ্রীবিজয়মাধব রায়, পিতা ৺হরপ্রসাদ রায়, জাতি বৈদ্য, পেশা চাকুরী আদি, সাং হরিপুর, পং কাঞ্চননগর, সবরেজেষ্টরী ইষ্টেসন চাতাল, ডিঃ নদীয়া—কস্য খোরপোষ সংক্রান্ত প্রতিজ্ঞা পত্রমিদং সন ১৩১৩ তেরশত তের সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে, আপনি আমার জ্যেষ্ঠ সহোদরের পত্নী, আপনার ৺স্বামী মহাশয়ের ঔরস জাত পুত্র কন্যাদি ক্রমশঃ গত হওয়ায় আপনি আপনার স্বামির ত্যজ্য সম্পত্তি আদিতে ভোগবতী ও দখলি-কারিণী আছেন। আপনার গ্রাসাচ্ছাদনের সংস্থান না থাকা জন্য আপনার অংশের বাস্ত বাটীর ইমারতাদি বিক্রয় করণে উদ্যত হওয়ায়, আমি আপনার ভাবী উত্তরাধিকারী বিধায় ও আপনার জীবদ্দশা পর্য্যন্ত খোরপোষের ব্যয় ভার বহন করিতে স্বীকৃত হওয়ায়, আপনি আপন অংশের ইষ্টকালয় আদির জীবন স্বত্ব ত্যাগ পূর্ব্বক আমাকে উক্ত ইমারত্ আদির অংশ আলাহিদা লিখিত পঠিত করিয়া দিলেন, সেমতে আমি অঙ্গীকার করিতেছি ও লিখিয়া দিতেছি যে, আপনি যত কাল জীবিত থাকিবেন আপনার খোরপোষ জন্য প্রতিমাসে ৩৲ তিন টাকা হিসাবে বাৎসরিক ৩৬৲ ছত্রিশ টাকা আমি ও আমার উত্তরাধিকারিগণ দিব ও দিবে। যদি না দিই তবে আপনি, আমার ও আমার উত্তরাধিকারিগণের নামে নালিশ রুজু করিয়া আদালতের সাহায্যে ঐ টাকা আদায় করিয়া লইবেন, তাহাতে আমি কি আমার উত্তরাধিকারিগণ কখন কোন আপত্তি করিতে পারিব না ও পারিবেকনা। আপনিও আপন লিখিয়া দেওয়া ভদ্রাসন বাস্ত বাটীর ইমারত্ আদির অংশ বাবুদ কখন কোন দাবী দাওয়া করিতে পারিবেননা। এতদর্থে সুস্থ শরীরে ও স্থিরচিত্তে খোরপোষ সম্বন্ধীয় একরার পত্র লিখিয়া দিলাম। ইতি সন ১৩১৩ তেরশত তের সাল। তারিখ ১৮ই বৈশাখ।

ইসাদী।

## ভদ্রাসন বসত্ বাটীর স্বত্বত্যাগ সম্বন্ধীয় লিপি।

কল্যাণীয় শ্রীযুত বাবু বিজয়মাধব রায়, পিতা ৺হরপ্রসাদ রায়, জাতি বৈদ্য, পেশা চাকুরী আদি, সাং হরিপুর, পং কাঞ্চননগর, সবরেজেষ্টরী ইষ্টেসন চাতাল, ডিঃ নদীয়া, কল্যাণবরেষু।—

লিখিতং শ্রীকৈলাসবাসিনী দেবী, স্বামী ৺ধনবল্লভ রায়, সাং হরিপুর, পং কাঞ্চননগর, সবরেজেষ্টরী ইষ্টেসন চাতাল, ডিষ্ট্রীক্ট নদীয়া—কস্য ভদ্রাসন বাস্তু বাটীর ইমারত আদির জীবন স্বত্ব পরিত্যাগ পত্রমিদং সন ১৩১৩ তেরশত তের সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—আমার গর্ভজাত দুই পুত্র ও এক কন্যা রাখিয়া স্বামী মহাশয়ের পরলোক প্রাপ্তি হওয়ার পর, ক্রমশঃ ঐ দুই পুত্র ও কন্যা গত হওয়ায় ৺ স্বামী মহাশয়ের ত্যজ্য সম্পত্তি আদিতে আমি দখলিকারিণী আছি। তুমি আমার কণিষ্ঠ দেবর, আমার শ্রাদ্ধাধিকারী ও ভাবী উত্তরাধিকারী। আমার গ্রাসাচ্ছাদনের অন্য কোন উপায় না থাকায় আমি আপন অংশের বাস্তু বাটীর ইমারত্ আদি বিক্রয় করিতে উদ্যত হওয়ায়, তুমি আমার জীবদ্দশা কাল পর্য্যন্ত আমার খোরপোষ সববে মাসিক ৩৲ তিন টাকা হিসাবে বাৎসরিক ৩৬৲ ছত্রিশ টাকা দিতে স্বীকৃত হইয়া আমার বরাবর পৃথক একরার লিখিয়া দেওয়ায়, ডিষ্ট্রীক্ট নদীয়া, সবরেজেষ্টরী ইষ্টেসন চাতাল, পরগনে কাঞ্চননগরের অন্তঃপাতি মৌজে হরিপুর গ্রামে নিম্নের চৌহদ্দীস্থিত আমাদের ভদ্রাসন বাস্তু বাটীর অন্দর খণ্ডের মধ্যে আমার অংশের চিহ্নিত উত্তর দ্বারী কোটার নীচে উপর সসাজ দুই কামরা, ও অচিহ্নিত বাহির খণ্ডের বৈঠক খানা বাটীতে আমার ৺ স্বামী মহাশয়ের যে পরিমাণ অংশে আমার জীবন-স্বত্ব বর্ত্তিয়াছে তত্তাবৎ ইমারত্ মায় তলস্থ জায়গা আদি, আমি ইচ্ছাধীন স্বত্বত্যাগ করিয়া তোমাকে দিলাম। তুমি আমার জীবিত কালে, ঐ সকল ইমারত্ আদিতে দান বিক্রয়ের স্বত্বাধিকারী হইয়া পুত্র পৌত্রাদিক্রমে উক্ত সম্পত্তি ভোগ দখল করিতে থাকিবা, তাহাতে ভবিষ্যতে আমি কি অপর কেহ কোন দাবী দাওয়া করি কি করে সে অগ্রাহ্য। যখন আমি হরিপুরের বাটীতে থাকিব তখন দরদালান কি অন্য ঘরে অবস্থিতি করিব। এতদর্থে সুস্থ শরীরে, স্বেচ্ছা-

ধীন, ও স্থিরচিত্তে এই জীবন-স্বত্ব পরিত্যাগ পত্র লিখিয়া দিলাম। ইতি সন ১৩১৩ তেরশত তের সাল। তারিখ ১০ বৈশাখ।———

তপশীল চৌহদ্দী।— ইসাদী।

## প্রজার কিস্তিবন্দী।

মহামহিম শ্রীযুত বাবু তরুণচন্দ্র রায়, পিতা শ্রীযুত বাবু অরুণকিরণ রায়, জাতি বৈদ্য, পেশা তালুকাদি, সাং আনন্দপুর, পং উজ্জ্বলনগর, থানা বসির-হাট, ডিষ্ট্রীক্ট দিনাজপুর, তালুকদার মহাশয় বরাবরেষু।

লিখিতং শ্রীধনঞ্জয় রক্ষিত, পিতার নাম ৺মৃত্যুঞ্জয় রক্ষিত, জাতি কায়স্থ, পেশা চাষ আদি, সাং বিজয়বাটী, পং উজ্জ্বলনগর, থানা বসির হাট, ডিঃ দিনাজপুর—কস্য জমার জমী বন্ধক সুরত্ কিস্তিবন্দী পত্রমিদং সন ১৩১৪ তেরশত চৌদ্দ সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—ডিষ্ট্রীক্ট দিনাজপুর, পরগনে উজ্জ্বলনগরের অন্তঃপাতি ও থানা বসিরহাটের অধীন মৌজে আনন্দপুর, মহা-শয়ের পত্তনী তালুক। ঐ তালুকের মধ্যে নীচের তপশীল চৌহদ্দিস্থিত হরবিরু মওয়াজী ১৬/০ ষোল বিঘা জমির কাত্ সালিয়ানা মং ২৪৲ চব্বিশ টাকা জমা আমাব নামে যে ধার্য্য আছে, উক্ত জমির খাজানা বিগত সন ১৩১৩ সাল নাগাইদ মং ৪০৲ চল্লিশ টাকা মহাশয়ের সরকারে বকেয়া বাকী পড়িয়াছে। হীনাবস্থা প্রযুক্ত এককালীন আদায় করিতে অশক্ত বিধায়, কিস্তিবন্দির প্রার্থনা করাতে, আমার প্রার্থনা মঞ্জুর করিয়াছেন। সেমতে নিম্নের চৌহদ্দীস্থিত আমার নামের উক্ত জমার জমী ১৬/০ ষোল বিঘা, উল্লিখিত বাকী খাজানার দেনা মবলোগে চল্লিশ টাকায়, মহাশয়ের নিকট আবদ্ধ রাখিয়া এই কিস্তিবন্দী সুরত্ বন্ধকী খত্ লিখিয়া দিতেছি যে, ইস্তক বর্ত্তমান সন ১৩১৪ তেরশত চৌদ্দ সালের মাহ বৈশাখ নাং সন ১৩১৭ তেরশত সতের সালের মাহ শ্রাবণ, উক্ত টাকা প্রতি মাসে এক টাকা হিসাবে পরিশোধ করিব। কিস্তি খেলাপ হয় ফি টাকায় মাসিক অর্দ্ধ আনার হিসাবে সুদ দিব। যখন যে টাকা দিব এই কিস্তিবন্দির পৃষ্ঠে উশুল দিয়া দিব। কিস্তি-বন্দির পৃষ্ঠের উশুল ব্যতীত অন্য রসীদ আদির আপত্তি করিবনা, করিলে

অগ্রাহ্য হইবেক। যাবৎ উক্ত দেনার দরুণ বেবাক টাকা পরিশোধ করিতে না পারিব, তাবৎ আবদ্ধীয় বস্তু দান বিক্রয়াদি সূত্রে কোন প্রকারে হস্তান্তর করিতে পারিবনা, করিলে অসিদ্ধ হইবেক। উল্লিখিত নিয়ম কাল মধ্যে সমগ্র কিস্তির টাকা পরিশোধ না করিলে উশুল বাদে বাকী টাকার দাবিতে, আমার নামে নালিশ করিয়া আবদ্ধীয় বস্তু বিক্রয় ও তাহাতে সকল দেনা পরিশোধ না হইলে আমার অপরাপর স্থাবর অস্থাবর বিষয় বস্তু বিক্রয়ের দ্বারা টাকা আদায় করিয়া লইবেন। এতদর্থে স্বেচ্ছাপূর্ব্বক ও স্থিরচিত্তে কিস্তিবন্দী সুরত্ বন্ধকী খত্ পত্র লিখিয়া দিলাম। ইতি সন ১৩১৪ তেরশত চৌদ্দ সাল। তারিখ ৬ই বৈশাখ। *

ইসাদী।

জমার জমির তপশীল চৌহদ্দী।

---

# বিবিধ মোক্তারনামা।

## খাস্ মোক্তার নামা।

মহামহিম শ্রীযুত জেলা হুগলির ডিপুটী কালেক্টর রায় বাহাদুর, বরাবরেষু।—

লিখিতং শ্রীবিধুভূষণ বন্দ্যোপাধ্যায়, পিতার নাম ৺ইন্দুভূষণ বন্দ্যোপাধ্যায়, সাং কৌতুকপাড়া, পং রায়পুর, থানা ঘোষগ্রাম, ডিঃ হুগলি।—কস্য মোক্তারনামা পত্রমিদং কার্য্যঞ্চাগে—জেলা হুগলি, পং রায়পুর, থানা ঘোষগ্রামের অধীন পুষ্টিহাটী সাকীমের প্রতাপচন্দ্র চৌধুরী উক্ত কৌতুকপাড়া গ্রামের নাম খারিজ দাখিল সম্বন্ধে সাত আইন সুরত্ সন ১৯০৭ সালের ৫৩ নম্বরে যে নালিশ উপস্থিত করিয়াছে ঐ মোকদ্দমায় আমার পক্ষ হইতে দরখাস্ত আদি দাখিল ও তৎসংক্রান্ত তদ্বীরাতের কারণ সেরেস্তার রেভিনিউ এজেন্ট শ্রীযুত বাবু বনমালী বিশ্বাস ও শ্রীযুত বাবু চন্দ্রচূড় চট্টোপাধ্যায়কে

---

* এই কিস্তিবন্দী, তমস্সুক আদির স্থানে ভুলক্রমে যোজিত না হওয়ায় বিবিধ এক্‌রারের মধ্যে সন্নিবেশিত হইল।

মোক্তার নিযুক্ত করিলাম। মোক্তার মহাশয়গণ কি তন্মধ্যে যে কেহ, হুজুরে হাজির থাকিয়া উক্ত মোকদ্দমায় আমার পক্ষ হইতে যে কোন সওয়াল জওয়াব ও দাখিল দস্তখত্ ও এজ্‌হার ও সত্যপাঠ আদি করিবেন, এবং আমার নাম বকলম দস্তখতে যে কাগজাদি দর্শাইবেন ও দাখিল করিবেন ও মোকদ্দমা নিষ্পত্তি অন্তে ঐ ঐ কাগজাত্ ফেরত লইবেন, তাহা আমার নিজ-কৃত কার্য্যের ন্যায় কবুল ও মঞ্জুর। এতদর্থে মোক্তারনামা লিখিয়া দিলাম। ইতি। সন ১৩১৪ তেরশত চৌদ্দ সাল। তাং ১৪ই ভাদ্র।

ইসাদী।

## সাধারণ আমমোক্তারনামা।

লিখিতং শ্রীতারিণীকুমার সিংহ, পিতার নাম ৺ ত্রিলোচন সিংহ, সাং গোলোকহাটী, পং উল্লাসপুর, থানা মাজুদহ, ডিঃ ত্রিপুরা—কস্য আমমোক্তার-নামা পত্রমিদং কার্য্যঞ্চাগে, জেলা চট্টগ্রামের সামিল পং রামপাড়ার অন্তঃ-পাতী থানা আনন্দধামের অধীন লাট কৈলাশধাম আমার কালেক্টরী জমীদারী। ঐ জমীদারী সংক্রান্ত নানা মামেলা মোকদ্দমা যাহা অন্য কর্ত্তৃক আমার নামে ও আমা কর্ত্তৃক অন্যের নামে বর্ত্তমানে দায়ের আছে ও ভবিষ্যতে হইবেক, তাহার তদ্বীরাদির কারণ এবং ঐ লাটের কালেক্টরী সদর মালগুজারী দাখিল করণার্থে, জেলা নদীয়ার অন্তঃপাতি কেশবপুর পরগনার সামিল ও থানা বারিকনগরের অধীন শ্রীহাটী সাকীমের ৺হরিনাথ মিত্রের পুত্র শ্রীযুত কৃষ্ণ-নাথ মিত্রকে আমমোক্তার নিযুক্ত করিলাম। মোক্তার মজকুর, উক্ত জেলা চট্টগ্রামের জর্জ আদালতে ও প্রধান সব জজ ও সব জজ ও চৌকিয়াতের মোনসফী আদালত সমূহে এবং কালেক্টরী ও আসিষ্টাণ্ট কালেক্টরী ও ডিপুটী কালেক্টরী ও সব ডিপুটী কালেক্টরী এবং ম্যাজিষ্টেটী ও জয়েণ্ট ও আসিষ্টাণ্ট ম্যাজিষ্ট্রেটী ও ডিপুটী ম্যাজিষ্ট্রেটী কাছারী আদিতে ও পুলিশ সুপারিণ্টেণ্ডেণ্ট আফীস ও মফঃস্বল পুলিশ থানা ইত্যাদিতে এবং আবগারী ও পরমিট ও নিমক ও সরভিয়ার আফীস ও ডিষ্ট্রীক্ট ও লোকেল বোর্ড ও মিউনিসিপালিটী ও পথ্যকর সংক্রান্ত আফীস ইত্যাদি কাছারী ও আফীস হায় মোতালকে প্রয়োজন মতে উপস্থিত থাকিয়া, যে কোন মোকদ্দমা আদিতে আমার নাম

বকলম দস্তখতে আমার পক্ষ হইতে যে কোন কাগজাত্ দাখিল দরপেশ ও সওয়াল জওয়াব্ ও এজাহার ও সত্যতা ও এফিডেভিট আদি করিবেন এবং কোন রকম পাওনা টাকা ও দলীলাদি রসীদ দিয়া আদালত বা আফীস হইতে লইবেন ও কোন দেনার টাকা আদালত বা আফীসে দাখিল করিবেন, এবং প্রয়োজন মতে যে কোন মোকদ্দমায় উকীল, মোক্তার কৌন্সলী আদি নিয়োগ করিবেন, তাহা আমার স্বীয় কৃতকার্য্যের ন্যায় কবুল ও মঞ্জুর। এতদর্থে আমমোক্তারনামা লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী—

---

## সর্ব্বপ্রকার ক্ষমতার মোক্তারনামা।

লিখিতং শ্রীরাধিকানাথ চৌধুরী, পিতার নাম ৺ রজনীনাথ চৌধুরী, সাং অমরাবাটী, পং মনোরমনগর, থানা শরিষা, ডিঃ বর্দ্ধমান—আমমোক্তার নামা পত্রমিদং সন ১৩১৩ তেরশত তের সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—ডিষ্ট্রীক্ট হুগলি ও নদীয়া ও বর্দ্ধমান ও বীরভুম ও চব্বিশপরগনা ও যশোহর এবং বহরমপুর প্রভৃতি নানা জেলাজাত্ মোতালকে ও সহর কলিকাতায়, আমার যে সমস্ত জমীদারী ও তালুকাত্ ও সকর নিষ্কর ভূমি ও কারকারবার ও নিম্নের তপশীলে লিখিত গভর্ণমেণ্ট প্রমিসরীনোট আদি যাহা আছে ও উত্তরকাল যাহা হইবেক, ঐ সমস্ত বিষয় বস্তু আদির রক্ষণাবেক্ষণ ও সদর মফঃস্বল বন্দোবস্ত ও সিজিল শৃঙ্খল ও লেন দেন ও উশুল তহসীল কারণ এবং ঐ সমস্ত বিষয় সম্বন্ধীয় সর্ব্বপ্রকার আদালত ওগয়রহর সর্ব্বপ্রকার মামেলা মোকদ্দমা যাহা আমা কর্তৃক অপরের নামে ও অন্য কর্ত্তৃক আমার নামে বর্ত্তমানে উপস্থিত আছে ও ভবিষ্যতে হইবেক, ঐ সকল মামেলা মোকদ্দমার তদ্বীরাতের নিমিত্ত সমগ্র ভারার্পণে, ডিঃ হুগলির অন্তঃপাতি মাধব পুর পরগনার সামিল ও থানা হরধামের অধীন রাজাবাটী সাকীমের ৺ পতিত পাবন গুপ্ত মহাশয়ের পুত্র শ্রীযুত বাবু প্রিয়কুমার গুপ্ত মহাশয়কে আম-মোক্তার নিযুক্ত করিলাম। উপস্থিত মতে মামেলা আদি কার্য্য সম্বন্ধে অরি-জিনেল ও আপিলেট হাইকোর্ট ও কলিকাতা স্মল্‌কজকোর্ট ও বোর্ড অব রেভিনিউ ও খাসকমিশনরী ও রেভিনিউ কমিশনরী ও সরভিয়ার জেনেরল

এবং ফাইনান্‌সিয়াল ও কণ্ট্রোলার ও অডিটর জেনেরল ও বেঙ্গল একাউণ্টেণ্ট জেনেরল আফীস ও গভর্ণমেণ্ট সেভিংসব্যাঙ্ক ও বেঙ্গল ব্যাঙ্ক ও আগরা ব্যাঙ্ক আদি ব্যাঙ্ক ও কলিকাতা কালেক্টরী ও করেন্সী ও পুলিশ ও পরমিট ও আব-গারী আফীস ও নানা আফিস এবং নানা জেলাজাতের সিভিল ও সেসন জজ ও স্মল্‌কজকোর্ট জজ ও প্রধান সব জজ ও আডিসনল সব জজ ও সব জজ ও জেলা ও চৌকিয়াতের মোনসফ আদালত এবং কালেক্টরী ও আসিষ্টাণ্ট ও ডিপুটী ও সব ডিপুটী কালেক্টরী কাছারী ও পুলিশ স্থপারিণ্টেণ্ডেণ্ট আফীস ও ম্যাজিষ্ট্রেটী ও জয়েণ্ট ম্যাজিষ্ট্রেটী ও আসিষ্টাণ্ট ম্যাজিষ্ট্রেটী ও ডেপুটী ম্যাজিষ্ট্রেটী ও সব ডিপুটী ম্যাজিষ্ট্রেটী কাছারী আদিতে ও মকঃস্বল পুলিশ থানা আদি এবং রেজেষ্টরী ও আবগারী ও নিমক ও পরমিট ও রেলওয়ে আফীস ও পোষ্ট আফীস ও গ্রাণ্ড-ট্রঙ্করোড্ ও পবলিক ওয়ার্কস্ ও মিলিটারী সংক্রান্ত আফীস ও সিভিল কোর্ট আমিন ও পঞ্চাইত ও ডিষ্ট্রীকট বোর্ড ও লোকেল বোর্ড ও মিউনিসিপালিটী ও ইন্‌কম্‌টাক্স আফীস ও বাটওয়ারা ও নামজারী ও পথকর ইত্যাদি সংক্রান্ত আফীস ও মহাজনগণের কারকারবার, ইত্যাদি যে যে আদালত ও কাছারী ও আফীস আদি বর্ত্তমানে আছে ও ভবিষ্যতে হইবেক, ঐ ঐ আদালত ও কাছারী ও আফিস্‌হায়ে মোক্তার মহাশয় সময়শিরে উপস্থিত থাকিয়া আমার সম্বন্ধীয় যে কোন প্রকার মোকদ্দমা আদিতে যে কোন সওয়াল জওয়াব ও আমার নাম বকলম দস্তখতে যে কোন কাগজাত্ দাখিল দরপেশ ও এজাহার ও সত্যতা ও এফিডেভিট আদি করিবেন, ও চালান্ ও দরখাস্ত আদি যোগে কালেক্টরী সদর মালগুজারী ও অন্যান্য বাকী খাজানা ও দেনার টাকা দাখিল করিবেন, ও কোন আমানতী বা নগ্নি করা বা অন্য কোন রকমের প্রাপ্য টাকা বা তাহার স্থদ ও দলীলাদি কোন আদালত কিম্বা আফীস বা ব্যাঙ্ক হইতে অথবা কোন ব্যক্তির নিকট হইতে রসীদ দিয়া লইবেন, ও আবশ্যক মতে যে কোন মিছিলে যে উকীল ও কৌন্সলী ও মোক্তার ও এটর্নি আদি নিযুক্ত বা বরখাস্ত করিবেন ও কোন সালিশ বা জুরী মান্য করিবেন ও কোন জমীদারী কি তালুকাদি কি গভর্ণমেণ্ট কাগজ আমার নামে খরিদ করিয়া ফিজের টাকা আমানত্ ও সেলেরবন্দে দস্তখত্ করিবেন, ও কোম্পানীর কাগজের স্থদ আদি আদায় করিবেন, ও কোন স্থানে এক হাজার টাকার

অনধিক কর্জ্জ করিতে হইলে তমস্থক আদিতে বকলম দস্তখত্ করিয়া যে কর্জ্জ করিবেন, ও কোন দলীলাদি রেজেষ্টরী করিয়া দিবেন ও লইবেন, ও জমিদারী আদি তালুকাত্ ও এলাকাত্ সম্বন্ধে খাজানা আদি উশুল তহসীল ও ইজারা ও দরইজারা বন্দোবস্ত আদি করিবেন, ও সদর মফঃস্বল নায়েব, গোমাস্তা ও আমলা ও মোক্তার প্রভৃতির হিসাব নিক্যশ বুঝ সমুজ করিয়া লইবেন ও বাহাল বরতরফ্ করিবেন, ও ঐ ঐ বিষয় সম্বন্ধে ও সাংসারিক নিত্য নৈমিত্তিক খরচাদি পক্ষে যখন যে নিয়ম ও বরাওর্দ্দ আদি নির্দ্ধারণ করিবেন, এবং কার-বার আদি তেজারত্ মোতালকে আমার নামে যে দস্তাবেজ আদি লিখাইয়া লইবেন ও কর্জ্জ দিবেন ও পাওনা টাকা বন্দোবস্ত করিয়া লইবেন ইত্যাদি আমার তরফ্ সর্ব্বপ্রকার কর্ম্মকার্য্য, সেওয়ায় দান ও বিক্রয়, যে করিবেন তাহা আমার স্বীয়কৃত কার্য্যের ন্যায় কবুল ও মঞ্জুর। তদ্ভিন্ন আমার যাহাতে ক্ষতি অথবা অনিষ্ট হয় এমত কোন কার্য্য উক্ত মোক্তার করিতে পারিবেন না ও করিলে তাহা মঞ্জুর হইবেনা। এতদর্থে আপন ইচ্ছাপূর্ব্বক ও স্থিরচিত্তে আমমোক্তারনামা লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

তপশীল গভর্ণমেণ্ট কাগজ।

---

## সম্পত্তি বিক্রয় বিষয়ক মোক্তারনামা।

লিখিতং শ্রীঅক্ষয়কুমার ঘোষ, পিতার নাম ৺ অভয়কুমার ঘোষ, জাতি কায়স্থ, সাং সুবর্ণবাটী, পং মালঞ্চপাড়া, থানা নিমেষগঞ্জ, ডিঃ মেদিনীপুর— মোক্তারনামা পত্রমিদং সন ১৩১৩ তেরশত তের সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে, ডিঃ বর্দ্ধমানের মোতালক্ পং ভরতনগরের অন্তঃপাতি ও থানা ক্ষীরগ্রামের অধীন তরফ্ কুঞ্জবাটী মায় মৌজায়াত্, সহর কলিকাতার ৫২ নং সিমুলিয়া ষ্ট্রীট্ নিবাসী শ্রীযুত বাবু উৎসবকুমার বসাক মহাশয়ের জমীদারী, আমি তাঁহার স্থানে ইস্তক সন ১৩১০ তেরশত দশ সাল নাং ১৩১৮ সাল এই নয় সন মেয়াদে সালিয়ানা মং ৩২৫১৲ তিন হাজার দুইশত একান্ন টাকা জমায় উক্ত মহল ইজারা লইয়া খেরাজ আদায়ে দখলিকার আছি। উক্ত ইজারা মহল তরফ্ কুঞ্জবাটীতে ইজারার মেয়াদতক্ আমার যে স্বত্ব ও

লভ্য আছে, ঐ স্বত্ব ও লভ্য মং ৫০০০৲ পাঁচ হাজার টাকা পণবাহায় ডিঃ হুগলির অন্তঃপাতি সন্তোষগড় পরগনার সামিল ও থানা নাটোরের অধীন শীতলবাটী নিবাসী ৺ অম্বিকাচরণ পালিত মহাশয়ের পুত্র শ্রীযুত পার্ব্বতীচরণ পালিত মহাশয়কে বিক্রয় করা ধার্য্য হওয়ায়, ঐ বিক্রয়ের কোবালা আদি লিখিত পঠিত করিয়া দেওয়া ও উক্ত কোবালায় আমার নাম দস্তখত্ করিয়া দিবার কারণ, জেলা যশোহরের অন্তঃপাতি ব্রহ্মপুর পরগনার সামিল ও বারাকপুর থানার অধীন প্রিয়হাটী সাকীমের ৺ রাজকৃষ্ণ পালের পুত্র শ্রীযুত রামলোচন পালকে, মোক্তার নিযুক্ত করিলাম। মোক্তার মজকুর উক্ত ইজারা বিক্রয়ের কোবালায় আমার নাম বকলম দস্তখত্ করিয়া যে কোবালা লিখিয়া দিবেক ও পণবাহার টাকা রসীদ দিয়া গ্রহণ করিবেক, এবং ঐ কোবালা রেজেষ্টরী করিয়া দিবার জন্য যে কোন সওয়াল জওয়াব ও দাখিল দস্তখত্ আদি করিবেক, তাহা আমার কৃত কার্য্যের ন্যায় কবুল ও মঞ্জুর। এতদর্থে মোক্তারনামা লিখিয়া দিলাম ইতি সন। তারিখ।

ইসাদী।

## দলীল রেজেষ্টরী বিষয়ের মোক্তারনামা।

লিখিতং শ্রীবিজয়গোবিন্দ গঙ্গোপাধ্যায়, পিতার নাম ৺গঙ্গাগোবিন্দ গঙ্গোপাধ্যায়, সাং বৈকুণ্ঠপুর, পরগনে নন্দীগ্রাম, থানা বারাসত, ডিঃ নদীয়া,— মোক্তারনামা পত্রমিদং সন ১৩১৩ তেরশত তের সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে— ডিঃ হুগলি, সবডিভিজন শ্রীরামপুর, পরগনে বৃন্দাবনপুরের সামিল ও থানা নারায়ণহাটের অধীন মৌজে নিকুঞ্জপাড়া, আমার কালেক্টরী জমীদারী। উক্ত মহল ঐ জেলার ঐ পরগনার ও ঐ থানার ব্রজপুর নিবাসী ৺ রাজবল্লভ ভট্টাচার্য্যর পুত্র শ্রীযুত ব্রজবল্লভ বিদ্যারত্ন ভট্টাচার্য্যকে পত্তনী দিয়া বর্ত্তমান সনের ১৩ই আষাঢ় তারিখে যে পত্তনী পাট্টা লিখিয়া দিয়াছি, ঐ পাট্টা রেজেষ্টরী করিয়া দেওনের তদ্বীরাতের কারণ, ডিঃ হুগলির বালি সাকীমের ৺রামনাথ সরকারের পুত্র শ্রীযুত তারানাথ সরকারকে মোক্তার নিযুক্ত করিলাম। মোক্তার মজকুর উক্ত পত্তনী পাট্টা রেজেষ্টরী করিয়া দেওন বিষয়ে আমার

পক্ষ হইতে যে দরখাস্ত আদি বকলম দস্তখতে দাখিল ও সওয়াল জওয়াব ও ভুল সংশোধন ও প্রয়োজনমতে ঐ দলীলে আমার নাম বকলম দস্তখত্ আদি যাহা করিবেন তাহা আমার স্বীয় কৃতকার্য্যের ন্যায় কবুল ও মঞ্জুর। এতদর্থে মোক্তারনামা লিখিয়া দিলাম। ইতি সন ১৩১৩ তেরশত তের সাল। তাং ২০শে শ্রাবণ।

ইসাদী।

## ওকালত্‌নামা।

মহামহিম শ্রীযুত মোকাম রাণাঘাটের মুন্‌সেফ রায় বাহাদুর, বরাবরেষু।—

লিখিতং শ্রীনয়নসুখ সরকার, সাং কুশলগ্রাম, ইষ্টেসন রাণাঘাট—ওকালৎনামা পত্রমিদং কার্য্যঞ্চাগে—বাদী বিশ্রামবাটী সাকিমের ব্রজেশচন্দ্র বড়াল, বাগান বেদখল বাবুদ ৫৩২।৶৫ টাকার দাবিতে প্রতিবাদী কৈবল্যপুর নিবাসী দীনেশচন্দ্র দত্তর নামে সন ১৯০৭ সালের ২৮১ নম্বরে উক্ত আদালতে যে নালিশ উপস্থিত করিয়াছে, ঐ মোকদ্দমায় আমার পক্ষ হইতে মোজাহেম দাখিল করা প্রয়োজন। ঐ মোজাহেমী দরখাস্ত আদি দাখিল ও তৎসংক্রান্ত তদ্বীরাতের কারণ সেরেস্তার উকীল শ্রীযুত বাবু করুণাসিন্ধু সিংহ ও শ্রীযুত মুন্সী হাফেজ সাহেবকে উকীল নিযুক্ত করিলাম। উকীল মহোদয়গণ বা তন্মধ্যে যে কেহ, আদালতে প্রয়োজনকালে উপস্থিত থাকিয়া উক্ত মোজাহেম্ সম্বন্ধে আমার পক্ষ হইতে যে কোন সওয়াল জওয়াব ও আমার নাম বকলম দস্তখতে যে কাগজাত্ ও দলীলাত্ দাখিল করিবেন এবং মিছিল নিষ্পত্তি অন্তে ফেরত লইবেন, তাহা আমার স্বীয় কৃতকার্য্যের ন্যায় কবুল ও মঞ্জুর। এতদর্থে ওকালত্‌নামা লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

# বিবিধ বিধান।

## দানপত্র।

কল্যাণবর শ্রীযুক্ত বাবু নরেশ্বর মিত্র ভায়া, পিতা ৺গোপেশ্বর মিত্র, সাং শ্রীহট্ট, পং গোবিন্দনগর, থানা পার্ব্বতীপুর, ডিঃ চট্টগ্রাম, কল্যাণবরেষু।—

লিখিতং শ্রীহরপ্রসাদ মিত্র ও শ্রীকৃষ্ণপ্রসাদ মিত্র ও শ্রীগৌরীপ্রসাদ মিত্র, পিতার নাম ৺গঙ্গাপ্রসাদ মিত্র, সাং শ্রীহট্ট পং গোবিন্দনগর, থানা পার্ব্বতীপুর, ডিঃ চট্টগ্রাম—কস্য দানপত্রমিদং সন ১৩১৪ তেরশত চৌদ্দ সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—ডিঃ চট্টগ্রাম, পরগনে গোবিন্দনগরের সামিল ও থানা পার্ব্বতীপুরের অধীন মৌজে শ্রীহট্টর মধ্যে আমাদিগের সাধারণের ভদ্রাসন বসৎবাটীর সদর মহলের বাহির দরওয়াজার পশ্চিমাংশে পোক্তা ইমারত্ দুই কুঠারী যে আছে, ঐ ইমারতে আমরা কয়েক সরিকে ও তুমি এজমালী হিস্যাওয়ারী মতে দখলিকার আছি ও আছ। সম্প্রতি তোমার নির্দ্দিষ্ট অংশের ইমারত্ আদি জায়গায় অসম্পোষ্য হেতু আমরা আপন আপন ইচ্ছা পূর্ব্বক উক্ত ইমারতের তলস্থ জায়গা, বিমর্জ্জিম নীচের তপ্শীল চৌহদ্দী, আন্দাজী মওয়াজী /২ দুই কাঠা মহত্রাণ জমী মায় ইমারতে, আমাদিগের প্রত্যেকের যাহা হিস্যা আছে, তাহা তোমাকে দান করিলাম। তুমি অদ্যকার তারিখ হইতে উক্ত জায়গা ও ইমারতের পূর্ণ স্বত্বাধিকারী হইলে, আমাদিগের উহাতে কোন স্বত্ব রহিল না। তুমি উক্ত জায়গা ও ইমারতে দখলিকার হইয়া মেরামত্ অথবা নূতন ইমারত্ আদি প্রস্তুত করিয়া, পুত্র পৌত্রাদি ক্রমে পরমসুখে ভোগবান রহ, তাহাতে আমরা কি আমাদিগের উত্তরাধিকারিগণ কখন কোনকালে কোন আপত্তি করি কি করে সে অগ্রাহ্য। এতদর্থে আপন আপন ইচ্ছাক্রমে স্থিরচিত্তে দানপত্র লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

তপশীল চৌহদ্দী।

## প্রকারান্তর দানপত্র।

পরম পূজনীয় শ্রীযুক্ত উমাকান্ত শিরোমণি ভট্টাচার্য্য মহাশয়, পিতা ৺রাধাকান্ত সিদ্ধান্ত মহাশয়, সাং কমলপুর, পং পাজনর, থানা রাজবাটী, ডিঃ নদীয়া, শ্রীচরণেষু।—

লিখিতং শ্রীপার্ব্বতীচরণ রায়, পিতার নাম ৺চণ্ডীচরণ রায়, সাং হেমপাড়া, পং বোরো, থানা কৈলাশধাম, ডিঃ বর্দ্ধমান, কস্য দানপত্রমিদং কার্য্যঞ্চাগে—

ডিঃ বৰ্দ্ধমান, পং শ্ৰীগড়ের অন্তঃপাতি ও থানা মামুদপুরের অধীন মৌজে চাঁপাডাঙ্গা আমার কালেক্টরী জমাদারী। ঐ গ্রামের দক্ষিণ মাঠে, সাতকড়ি দাসের জমাই জমীর পূৰ্ব্ব ও দক্ষিণ, নিমাই হাজরার জমির পশ্চিম, পাঁচু তিওরের বাগিচার উত্তর, এই চৌহদ্দী মধ্যে দেবডাঙ্গা সাকীমের ৺ বিশ্বম্ভর ঘটকের পৈতৃক ভোগ দখলী নিষ্কর ভূমি একবন্দ মওয়াজী ১১/০ এগার বিঘা, যাহা, উক্ত ঘটক বর্ত্তমানে, আমি খরীদ পূৰ্ব্বক দখলিকার আছি, ঐ নিষ্কর ভূমি, আমি ভূমিদানের ফল প্রাপ্তি কামনায় উৎসর্গ করিয়া, মহাশয়কে দান করিলাম, এবং আমার খরীদা কোবালাদি মহাশয়কে দিলাম। অদ্যকার তারিখ হইতে উক্ত জমিতে, আমার স্বত্ব লোপ হইয়া, মহাশয় দানবিক্রয়ের স্বত্বাধিকারী হইলেন, আমার কোন সংশ্রব রহিল না। মহাশয়, ঐ জমী, পুত্র পৌত্রাদিক্রমে পরম সুখে ভোগ দখল করিতে রহেন, তাহাতে উত্তরকাল আমার কি আমার উত্তরাধিকারিগণের কোন দাবী দাওয়া নাই। এতদর্থে স্থিরচিত্তে ভূমিদান পত্র লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

## মঠ সংক্রান্ত জায়নশীন্‌নামা। *

স্বস্তি সকল মঙ্গলালয় শ্রীযুত তত্বানন্দ দণ্ডী আশ্রম, সাং নিকুঞ্জবাটী, পং ব্রজনগর, থানা নিশ্চিন্তপুর, ডিঃ মুরশিদাবাদ, ক্ষেমাস্পদেষু।—

লিখিতং শ্রীনিত্যানন্দ আশ্রম, সাং নিকুঞ্জবাটী, পং ব্রজনগর, থানা নিশ্চিন্তপুর, ডিঃ মুরশিদাবাদ।—জায়নশীন্ পত্রমিদং সন ১৩১৪ তেরশত চৌদ্দ সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—ডিঃ মুরশিদাবাদ, পং ব্রজনগরের অন্তঃপাতি ও থানা নিশ্চিন্তপুরের অধীন মৌজে নিকুঞ্জবাটী মোকামে, আমার পরম গুরু-ঠাকুরের প্রতিষ্ঠিত শ্রীশ্রী৺গোবিন্দজিউ ঠাকুর, ও ঐ দেব সেবার জমীদারী ও তালুকাত্ ও সকর নিষ্কর ভূমি ও বাগ্ বাগিচা পুষ্করিণী ও নগদ টাকা ও গভর্ণমেণ্ট কাগজ ও সোনা রূপা আদির আভরণ ও তৈজসাদি বিষয় বস্তু

* জমীদারেরা আপন ইষ্টেটের ম্যানেজার স্বরূপ যে জায়নশীন্ নিযুক্ত করেন, তাহার প্রণালী পশ্চাৎ লিখিত ম্যানেজারনামার ন্যায় জানিতে হইবেক।

যে আছে, মঠের রীতি অনুসারে তত্তাবৎ বিষয়ে আমি দখলিকার হইয়া ও গাদীনশীন্ থাকিয়া ৺জীউর সেবা কার্য্য নির্ব্বাহ করিয়া আসিতেছি। তুমি আমার প্রধান শিষ্য, তোমার ধর্ম্মানুষ্ঠানে ও সৎচরিত্রতায় ও সেবায় আমি বিশেষ সন্তুষ্ট আছি, এবং তুমি ভিন্ন মঠে অন্য কেহ উপযুক্ত শিষ্য নাই। সেমতে আমি তীর্থবাসের মনস্থক্রমে তোমাকে এই জায়নশীন্নামা লিখিয়া দিতেছি যে, আমার বর্ত্তমান অবর্ত্তমান কালে, আমার উত্তরাধিকারী স্বরূপে, তুমি উক্ত ৺ঠাকুরের গাদীর মালিক মোক্তার হইয়া, সেবার বিষয় বস্তু রক্ষণাবেক্ষণ পূর্ব্বক উপস্বত্বাদির দ্বারা যথা নিয়মে দেব সেবা কার্য্য সুনির্ব্বাহ করিতে থাকিবা। ৺সেবাদির ত্রুটী কি বিষয় বস্তু আদির হানি কোনমতে না হয়, এবং অতিথি সেবা প্রভৃতির যে সকল বন্ধান আছে তাহার অন্যথাচরণ করিবানা। আমার জীবিতকালাবধি আমার তীর্থবাসের ব্যয় মাসিক ১৫৲ পোনের টাকা করিয়া দিবা। এতদর্থে স্বীয় ইচ্ছাধীন, সুস্থশরীরে ও স্থিরচিত্তে জায়নশীন্নামা লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইশাদী।

## উইল নামা।

লিখিতং শ্রীআনন্দচিত্ত চট্টোপাধ্যায়, পিতার নাম ৺সন্তোষচিত্ত চট্টোপাধ্যায়, সাং সুবর্ণপল্লী, পং কাঞ্চন্পুর, থানা মাগুড়া, ডিঃ যশোহর—কস্য উইল পত্রমিদং কার্য্যঞ্চাগে—আমি পূর্ণিয়া হইতে জ্বরকাশের পীড়ায় পীড়িত হইয়া অদ্য তিন্ দিবস বাটী পৌছিয়াছি। যেরূপ পীড়া, তাহাতে এ যাত্রা এই রোগ হইতে মুক্ত হওয়া ও রক্ষা পাওয়া সুকঠিন। আমার পুত্র সন্তান নাই, কেবল এক কন্যা ও তাহার গর্ভজাত দুই পুত্র আছে। এমতে জ্ঞানসত্ত্বে এই উইল করিতেছি যে, ডিষ্ট্রীক্ট যশোহর, ও ডিঃ পূর্ণিয়া, ও সহর কলিকাতা ইত্যাদি স্থানে আমার পৈতৃক ও স্বোপার্জ্জিত নীচের তপশীলের লিখিত যে সকল জমীদারী ও তালুকাত্ ও বাগ্ বাগিচা ও পুষ্করিণী ও বাটী ঘর ও গভর্ণমেণ্ট প্রমিসরী নোট ও সোনা রূপা আদির আভরণ ও তৈজস আদি বিষয় বস্তু আছে, আমার অবর্ত্তমানে ঐ সকল বিষয়ের মধ্যে ইমারত্ আদি বাটীঘর ও বাগ্ বাগিচা পুষ্করিণী ও সোনারূপার আভরণ ও দ্রব্যাদি ও পত্তনী

তালুক চক্ অমৃতগড়, ও কালেক্টরী জমিদারী তরফ্ উত্তমগ্রাম ও দশ হাজার টাকার গভর্ণমেণ্ট কাগজ, আমার কন্যা শ্রীমতী জানকী দেবী প্রাপ্ত হইবেন ও জীবিতকাল পর্য্যন্ত ভোগ করিবেন, উক্ত সম্পত্তি দান বিক্রয়াদি সূত্রে হস্তান্তর করিতে পারিবেন না। উক্ত কন্যার অবর্ত্তমানে, তাঁহার পুত্রদ্বয় অর্থাৎ আমার দৌহিত্র শ্রীমান্ ভূপেন্দ্রনাথ মুখোপাধ্যায় ও শ্রীমান্ বরেন্দ্রনাথ মুখোপাধ্যায় উভয়ে তুল্যাংশরূপে অর্থাৎ প্রত্যেকে উল্লিখিত চিহ্নিত বিষয় বস্তু অর্দ্ধাংশ হিসাবে প্রাপ্ত হইবেন। তদ্ভিন্ন কালেক্টরী জমিদারী লাট হাজারিপাড়া ও পনের হাজার টাকার গভর্ণমেণ্ট কাগজ, আমি আপন পুণ্যার্থে সৎকর্ম্মে অর্পণ করিয়া তাহার কর্ত্তৃত্বভার আমার স্বগ্রামবাসী শ্রীযুত ধর্ম্মদাস ভট্টাচার্য্য ও শ্রীযুত সাধুচরণ ঘোষ মহাশয়দিগের প্রতি রাখিলাম। ভট্টাচার্য্য ও ঘোষ মহাশয়, ঐ পনের হাজার টাকার কাগজের মধ্যে পাঁচ হাজার টাকার কাগজ বিক্রয় করিয়া ঐ টাকায় নিজ গ্রামের মধ্যে কোন মনোনীত স্থানে এক ইমারত্ যাহাতে ১০।১২ টী কামরা থাকে, ঐ ইমারতের একদিকে ঔষধ আলয়, অন্যদিকে বঙ্গবিদ্যালয়, অপরদিকে অতিথিশালা, আর এক দিকে সংস্কৃত চতুষ্পাঠী প্রস্তুত করিয়া, বাকী দশহাজার টাকার কাগজের সুদ ও উক্ত লাট হাজারিপাড়ার মুনাফা হইতে, ব্যয়বন্ধানমতে, অধ্যাপক ও পণ্ডিত ও চিকিৎসক ও সরকার ও গোমাস্তা ও ভাণ্ডারী আদি লোক যথা-যোগ্যমত নিযুক্ত করিয়া, অতিথিশালা ও বিদ্যালয় ও ঔষধালয় আদি সংস্থা-পনমতে তাহার খরচ পত্র করিবেন। এইরূপ বন্ধান হইয়া শৃঙ্খলাবদ্ধরূপে দুই তিন বৎসর যাবৎ উক্ত ধর্ম্মকার্য্য সকল সুচারুমত সমাধা হওয়া দেখিলে, উক্ত জমীদারী ও কাগজ, ঐ ঐ ধর্ম্মকার্য্যের খরচের জন্য, ধর্ম্মশালা আদি সম্বলিত, দরখাস্ত দ্বারা গভর্ণমেণ্টের তত্ত্বাবধানের অধীনে আনিবেন। যাবৎ গভর্ণমেণ্টের অধীনে না যাইবেক, তাবৎ উক্ত ভট্টাচার্য্য ও ঘোষ মহাশয়েরা উভয়ে ঐ বিষয়ের আদায় তহসীল ও ব্যয়ের বিধান আদি যে করিবেন, তাহাই স্থিরতর রহিবেক। অপর আমার জ্ঞাতি ভ্রাতুষ্পুত্র শ্রীযুত হীরালাল চট্টো-পাধ্যায়, চারিহাজার টাকার গভর্ণমেণ্ট কাগজ পাইবেন। উপরিউক্ত নিয়মে স্বেচ্ছাধীন, স্থিরচিত্তে এই উইল্‌নামা লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

তপশীল জায়দাদ। ইসাদী।

## অছিনামা।

কল্যাণবর শ্রীযুত বাবু দয়াসিন্ধু ঘোষ, পিতার নাম ৺করুণাসিন্ধু ঘোষ; তথা শ্রীযুত জগবন্ধু সরকার, পিতার নাম ৺দীনবন্ধু সরকার, সাং রামবাটী, পং হেমনগর, থানা হরিপাল, ডিঃ হুগলি, কল্যাণবরেষু।—

লিখিতং শ্রীনৃপেশ্বর বসু, পিতার নাম ৺নরেশ্বর বসু, জাতি কায়স্থ, সাং রামবাটী, পং হেমনগর, থানা হরিপাল, ডিঃ হুগলি—কস্য অছিয়ত্নামা পত্রমিদং সন ১৩১৪ তেরশত চৌদ্দ সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—ইদানীন্তন আমার শরীর সর্ব্বদা অস্বচ্ছন্দ ও অসুস্থ থাকায় বিষয়কর্ম্ম হইতে অবসর লইয়া শ্রীশ্রী৺কাশীধাম গমন করিতে মানস করিয়াছি। আমার পৈতৃক ও স্বোপার্জ্জিত স্বনামী বেনামী নানা জেলাস্থিত কালেক্টরী জমীদারী ও পত্তনী ও দরপত্তনী তালুক আদি এবং খেরাজ লাখেরাজ জমী ও বাগ্‌বাগিচা পুষ্করিণী এবং নিজ গ্রামের পোক্তা বসৎবাটী মায় বৈঠকখানা এবং গভর্ণমেণ্ট কাগজ ও সোণারূপার গহনা ও মণি মুক্তাদিখচিত আভরণ ও রূপার বাসন এবং পিতল, কাঁসা, তাঁবা ও লোহার তৈজসাদি ও কাঁচের ঝাড়, লণ্ঠন প্রভৃতি জিনিস এবং রেশমী ও পশমী শাল রুমাল আদি স্থাবর অস্থাবর বিষয় বস্তু বিমর্জ্জিম নীচের তপশীল যে সমস্ত আছে, ঐ সমুদায় বিষয় বস্তুর উত্তরাধিকারী আমার নাবালক পুত্রগণ। আমার অবর্ত্তমানে নাবালকগণের বয়ঃপ্রাপ্ত না হওয়া পর্য্যন্ত ঐ সকল বিষয় বিভব রক্ষণাবেক্ষণের উপায় না দেখিয়া, ঐ পুত্রগণ ও আমার পত্নীর পক্ষে তোমাদিগকে অছি নিযুক্ত করিয়া এই অছিয়ত্‌-নামা লিখিয়া দিতেছি যে, আমার নাবালক পুত্র, জ্যেষ্ঠ শ্রীমান প্রাণেশ্বর বসু, ও মধ্যম শ্রীমান্ মতীশ্বর বসু, ও কণিষ্ঠ শ্রীমান্ প্রকৃতীশ্বর বসু, এবং ঐ পুত্র-গণের গর্ভধারিণী আমার পত্নী শ্রীমতী সুমঙ্গলা দাসীর তরফ্ অছিয়তী কর্ম্মে তোমরা নিযুক্ত হইলে। তোমরা উভয়ে কি উভয় মধ্যে কেহ, ঐ নাবালক-গণের মাতার নিকট উপস্থিত থাকিয়া, জমীদারী ও পত্তনী তালুকাদি এলা-কাতের মফঃস্বল উৎপন্ন, ও কারকারবারের লভ্য, ও গভর্ণমেণ্ট কাগজের সুদ আদি উশুল তহসীল করিয়া সদর মালগুজারী আদায়পূর্ব্বক মূলবস্তু বজায় রাখিয়া মুনাফার যত টাকা সন সন মৌজুদ হইবেক, তাহা হইতে শ্রীশ্রী৺রাধা-মাধব জীউ ঠাকুরের সেবা ও পৈতৃক দেবসেবা ও ৺শারদীয়া মহাপূজা ও

৺শ্যামা পূজা ও দোলযাত্রা ও শ্রাদ্ধ আদি ক্রিয়াকলাপ ও নিত্যনিয়মিত ও ও নৈমিত্তিক সংসার পরিবারের খরচ ওগয়রহ, আমার দস্তখতী ফর্দ্দ অনুযায়ীক ব্যয় করিবা। তদতিরিক্ত যে অনুপস্থিত খরচ সময়ে সময়ে প্রয়োজন হইবেক, তাহা ন্যায্য মতে খরচ করিবা। অবশিষ্ট যে টাকা মৌজুদ থাকিবেক তাহাতে উক্ত নাবালকগণের মাতার নামে গভর্ণমেণ্ট কাগজ খরীদ করিয়া আপনা-দিগের হস্তে রাখিবা, এবং ঐ কাগজের সুদ যখন যাহা পাওয়া যাইবেক তাহা সন সন উক্ত আদায়ী মুনাফার টাকার সামিল জমা করিবা। দৈবাধীন যদ্যপি জমীদারী ও পত্তনী তালুকাদির এবং কারকারবারের মুনাফা বর্ত্তমান অপেক্ষা ন্যূন হয়, তবে আমার কৃত সাংসারিক ও দেবসেবা ও পরব উৎসব আদির খরচের ফর্দ্দে ঐ ন্যূন পরিমাণে সর্ব্ব বিষয়ের খরচ কমাইয়া দিবা। রূপা সোনার গহনা ও লওয়াজিমা ও মণিমুক্তাদির আভরণ ও পিতল কাঁসার তৈজস ও শাল রূমাল প্রভৃতি দ্রব্যাদি আমার পত্নীর জিম্মায় রাখিলাম, কেবল কাঁচের ও কাষ্ঠের আসবাব্ ঝাড় লণ্ঠন আদি যাহা বাহির বাটীর ব্যবহারের জিনিস, তাহা তোমাদিগের জিম্মায় রহিল। তোমরা, আমার পত্নীর জিম্মার ও নিজ জিম্মার সমগ্র দ্রব্যাদি, সর্ব্বদা সম্পূর্ণ সাবধানে রাখিবা। তোমাদিগের অছিয়তী আমলে ঐ সমস্ত স্থাবর অস্থাবর বস্তু মধ্যে কোন বস্তু, তদারকের গাফিলীতে বা অন্য কোন গতিকে খেয়ানৎ হয়, তাহার দায়ী তোমরা হইবে। নাবালক তিন পুত্রের বিদ্যাভ্যাস করাইয়া বিবাহ আদি সংস্কার, বিধিবৈধ মতে দেওয়াইবে। ঐ নাবালক পুত্রগণ বয়ঃপ্রাপ্ত হইলে তোমরা তাহাদিগের নিকট উক্ত সমস্ত বস্তু ও হাল মৌজুদ আদি বুঝাইয়া দিবা। উপরিউক্ত এলাকা আদির মধ্যে তোমাদিগের বেনামীতে যে যে জায়দাদ আদি আছে, তাহা নিজ উল্লেখে দখল বা হস্তান্তর করিবানা, যদি কর অসিদ্ধ হইবেক। যদ্যপি নাবালকগণের উক্ত বিষয় বিভবের মধ্যে কোন বিষয় বস্তু তোমরা ইচ্ছাধীন খেয়ানত্ কর, তবে আমার ভার্য্যার প্রতি এমত ক্ষমতা রহিল যে তৎক্ষণাৎ তোমাদিগকে বরতরফ করিয়া এই অছিয়ত্নামার সর্ত্ত অনুসারে নাবালকগণের তরফ্ অপর বিশ্বাসী অছি নিযুক্ত করিতে পারিবেক। নাবালকগণের গর্ভধারিণী স্ত্রীস্বভাবসূত্রে এই অছিয়ত্নামার

নিয়মের বহির্ভূত কোন কর্ম্মে প্রবর্ত্ত হয়, তাহা হইলে তাহাকে নিবারণ করিবা যদি নিতান্ত না শুনে ও তৎকর্ত্তৃক কোন ক্ষতি ও হানি ঘটে তবে তৎক্ষণাৎ তোমরা দরখাস্ত করিয়া বিষয়াদি কোর্ট অফ ওয়ার্ডসের অধীনে আনিবা। নাবালকগণ বয়ঃপ্রাপ্ত হইলে যদবধি তোমরা আপন অছিয়তের নিকাশ ও তহবীল আদি তাহাদিগের নিকট বুঝাইয়া দিয়া রসীদ আদি না পাইবা, তদবধি পরিত্রাণ পাইবানা। ঈশ্বর না করেন আমার পত্নী, নাবালকগণের বয়ঃপ্রাপ্তের পূর্ব্বে লোকান্তর গমন করে, তবে তোমাদিগের প্রতি ইহাও ক্ষমতা থাকিল যে তৎক্ষণাৎ তোমরা জেলা হুগলির শ্রীযুত কালেক্টর সাহেবের হুজুরে দরখাস্ত করিয়া সামুদায়িক বিষয় কোর্ট অফ ওয়ার্ডসের অধীনে আনিয়া আপন অছিয়তী আমলের নিকাশ ও মৌজুদ মাল তথায় সমজাইয়া দিবা, এবং উক্ত কোর্ট অফ ওয়া-র্ডসের অধীনে সরবরাহকারী কর্ম্মে তোমরা নিযুক্ত থাকিয়া কর্ম্মকার্য্য করিবা। যদি নিকাশ আদি না দিয়া তোমাদিগের কি তোমাদিগের উভয়ের মধ্যে কাহারো নাবালকগণের বয়ঃপ্রাপ্তের পুর্ব্বে লোকান্তর প্রাপ্তি হয়, তবে ঐ নিকাশ আদি না দেওয়া জন্য ক্ষতি খেসারত্ ও নিকাশ ও মৌজুদ তহবীল আদি সমস্ত বিষয়ের দায়ী তোমাদিগের উত্তরা-ধিকারিগণ থাকিবেক। আর আমার দুই কন্যা, জেষ্ঠ্যা বিবাহিতা শ্রীমতী হেমাঙ্গিনী দাসী, ও কনিষ্ঠা অবিবাহিতা শ্রীমতী সুরাঙ্গিনী দাসী যে আছে, ঐ অবিবাহিতা কণিষ্ঠা কন্যার বিবাহে ন্যায্যমত ব্যয় করিয়া ঐ কন্যা সৎপাত্রে প্রদান করাইবে, এবং কন্যাদ্বয়ের তত্বাবধান সর্ব্বদা করিবে। বাগ্‌বাগিচা পুষ্করিণী আদি যাহা সরিকী আছে, আবশ্যকমতে আপোসে কিম্বা নালিশের দ্বারা চিহ্নিত করিয়া লইবে। জমীদারী আদি এলাকাত্ ও কারকারবার সংক্রান্ত যে সমস্ত পাওনা, তাহা অনাদায়ে রীতিমত নালিশ করিয়া পাওনা বুঝিয়া লইবে, এবং অপরে কোন নালিশ করিলে তাহার জওয়াবদিহী করিবে, তদ্বিষয়ে রীতি বহির্ভূত ব্যয় করিবেনা। তোমরা যে সকল কাগজে দস্তখত্ করিবে তাহাতে (অছি অমুক অমুক, জানবে শ্রীমতী অমুকী দাসী, মাদরে নাবালগান্ অমুক ৩) এইমত মোহর খোদাইয়া লইয়া মোহর করিবে। যদি তোমরা

উভয়ে সর্ব্বসময়ে উপস্থিত না থাক, যখন যে কেহ উপস্থিত থাকিবা, আপন দস্তখত্ ও ঐ মত মোহর করিয়া দিবা। শ্রীল শ্রীযুক্ত ইষ্টদেব ঠাকুর মহাশয়ের কন্যাগণের এবং অপরাপর কুটুম্ব জ্ঞাতিবর্গের যে যে মাসহারা, লিষ্ট অনুসারে নির্দ্ধারিত আছে, মাস মাস তাঁহাদিগকে দিবে, তজ্জন্য কেহ কষ্ট না পান। বাগ্‌বাগিচা ও ইঁমারত্ আদি যখন যাহা মেরামত করিতে হয়, মেরামত্ করাইবে, বেমেরামতীতে বিনষ্ট না হয়। আমার বর্ত্তমান কালের মধ্যে উপরিউক্ত নিয়মের কোন নিয়ম পরিবর্ত্তন করা আবশ্যক হয়, কিম্বা অছি প্রভৃতি কাহারো জীবন অবসানে কাহাকে বাহাল বরতরফ্ কি কোন বিষয়ের ধার্য্য বিধান করিতে হয়, তাহার ক্ষমতা আমার প্রতি রহিল। আমি সে বিষয়ে যে উচিত নির্দ্ধারণ করিতে পারিব। তোমাদিগের বেতন বরাওর্দ্দী ফর্দ্দমত প্রত্যেকে মাসিক ১০০৲ একশত টাকা হিসাবে পাইবা, ঐ বেতন ব্যতীত তোমাদিগের কোন দায় উপস্থিত হইলে তাহার খরচ মনাসিব্ মত সরকার হইতে পাইবা। এই নিয়ম অবধারিত মতে তোমাদিগের নিকট হইতে অছিয়-তির কবুলতী পাইয়া স্থিরচিত্তে এই অছিয়ত্‌নামা লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

তপশীল জায়দাদ।

---

## অংশনামা।

লিখিতং শ্রীপ্রিয়তমা দেবী, স্বামির নাম ৺শ্যামলাল মুখোপাধ্যায়; ও শ্রীসুমঙ্গলা দেবী, স্বামির নাম ৺কৃষ্ণকুমার মুখোপাধ্যায়; ও শ্রীত্রিলোকতারণ মুখোপাধ্যায় ও শ্রীউপেন্দ্রনাথ মুখোপাধ্যায়, পিতা ৺সূর্য্যকুমার মুখোপাধ্যায়; ও শ্রীকৃষ্ণকিশোর মুখোপাধ্যায় ও শ্রীরামরঞ্জন মুখোপাধ্যায়, পিতা ৺বৈকুণ্ঠ-নাথ মুখোপাধ্যায়; ও শ্রীদীনবন্ধু মুখোপাধ্যায়, পিতা ৺দুর্গাপ্রসন্ন মুখো-পাধ্যায়, সর্ব্ব সাকীম দেবহাটী, পং সুরেন্দ্রগড়, থানা বিক্রমপুর, ডিঃ ঢাকা।—

অংশ নির্দ্দিষ্ট পত্র মিদং সন ১৩১৪ তেরশত চোদ্দ সালাব্দে লিখনং কার্য্য-ঞ্চাগে—উক্ত দেবহাটী গ্রামের মধ্যে নিম্নের চৌহদ্দীস্থিত আমাদিগের ভদ্রাসন

বসত্ বাটীর মধ্যগত বাহির বাটী, অর্থাৎ পূজার বাটীতে বর্ত্তমান পূজার দালান ব্যতীত পূর্ব্ব পশ্চিম দক্ষিণ এই তিন দিকে সর্ব্বসাধারণের এজমালের যে দোতালা চক্ ছিল, ঐ তিন দিকের চক বহুদিনের পুরাতন বিধায় জীর্ণাবস্থায় পতিত হইতে থাকায়, আমাদিগের মধ্যে সকল সরিক ঐ চক্ আপন আপন হিস্যামত প্রস্তুত করিতে সমর্থ না হওয়ায়, ঘরাও আপোস মতে, আমি শ্রীকৃষ্ণকিশোর মুখোপাধ্যায় দিগর দুই ভ্রাতা আমরা আপন অংশ নিজ ব্যয়ে প্রস্তুত করিয়াছি, ও আমি শ্রীত্রিলোকতারণ মুখোপাধ্যায় আমরা দুই সহোদর আপন অংশ ও অবশিষ্ট সকল সরিকের অংশের ইমারত্ নিজ ব্যয়ে প্রস্তুত করিয়াছি, তাহাতে ঘরাও মীমাংসামতে অংশের কিঞ্চিৎ ন্যূনাধিকক্রমে যাহার যে অংশ যে খণ্ড যে পরিমাণে নির্দ্দিষ্ট হইয়াছে তাহার কোন নিদর্শন লিখিত পঠিত তৎকালীন করা হয় নাই। ভবিষ্যত্‌চিন্তাক্রমে ঐ বিষয়ের একটা লিপিবদ্ধ আবশ্যক বিধায়, আমরা সকলে এই অংশ নির্দ্দিষ্ট পত্র লিখিতেছি যে, পূজার দালানের মধ্যের খণ্ডের পশ্চিম দিকের পার্শ্বের কামরা অবধি পূজার বাটীর উঠানের দশ হাত পর্য্যন্ত পশ্চিমের চকের উত্তরাংশ, যাহাতে পাঁচ কামরা এক সিঁড়ি, মায় পশ্চিম দিকের ঐ পরিমাণের বারান্দা, আমি কৃষ্ণকিশোর মুখোপাধ্যায় দিগর দুই ভ্রাতা যাহা আমরা নিজ ব্যয়ে প্রস্তুত করিয়াছি, উহা আমাদিগের চিহ্নিত অংশ নির্দ্দিষ্ট হইয়াছে। ঐ চিহ্নিত অংশের দক্ষিণ অংশ পশ্চিমের চক, সদর দরওয়াজার রাস্তার সীমা পর্য্যন্ত চারি কামরা এক সিঁড়ি, তদ্ভিন্ন দরওয়াজার দক্ষিণ অংশে দ্বারবানদিগের বসিবার স্থানের দক্ষিণের এক কামরা, ও পশ্চিমের চকের বাহির পশ্চিম-দিক, কৃষ্ণকিশোর মুখোপাধ্যায় দিগরের নির্ণীত অংশের বারান্দা বাদে অবশিষ্ট সমুদায় বারান্দা, সমেত ঐ বারান্দাটানের দক্ষিণাংশের এক কামরা, আমি ত্রিলোকতারণ মুখোপাধ্যায় আমাদিগের দুই ভ্রাতার অংশ নির্দ্দিষ্ট হইয়াছে। দক্ষিণদিকের চকের মধ্যে পাঁচ কামরা এক সিঁড়ি ও ঐ চকের দক্ষিণ পতিত জায়গা নরদামার উত্তরাংশ পর্য্যন্ত আমি দীনবন্ধু মুখোপাধ্যায় আমার অংশ নির্দ্দিষ্ট হইয়াছে। পূর্ব্বদিগের চকের দক্ষিণাংশ, অন্দর বাটী যাইবার রাস্তার সীমা হইতে দক্ষিণ সীমা পর্য্যন্ত এক হারা এক কামরা আমি প্রিয়তমা দেবী ও আমি সুমঙ্গলা দেবী, আমাদিগের উভয়ের অংশ

নিরূপিত হইয়াছে। ঐ কামরার পশ্চাতে পূর্ব্বদিকে যে স্থান পতিত আছে, তাহাতে আমরা উভয়ে উত্তরকাল দ্বিতীয় এক হারা কামরা বর্ত্তমান হারার যোগে প্রস্তুত করিয়া লইব। তদ্ভিন্ন পূর্ব্বদিকের চকের উত্তরাংশে যে দুই কামরা একহারা মায় সিঁড়ি প্রস্তুত হইয়াছে, তাহা সর্ব্বসাধারণের দখলে আছে। অন্দর বাটীতে যাইবার ও সদর বাটী হইতে বাহির হইবার যে দরওয়াজার রাস্তা, ও সদর দরওয়াজার দক্ষিণাংশে দ্বারবানদিগের বসিবার নিমিত্ত যে স্থান আছে, তাহা সর্ব্বসাধারণের ব্যবহারের জন্য নির্দ্দিষ্ট হইয়াছে। উপরিউক্ত অংশ নির্ণয় অনুসারে এই অংশনামা লিখিত হইয়া সকলের দস্তখতী ইহার এক এক কাপী প্রত্যেক সরিকের নিকট রহিল। ভবিষ্যতে আমাদিগের পরস্পরের মধ্যে কেহ, কি কাহারো উত্তরাধিকারিগণ, এই অংশনামার অতিক্রমে, পরস্পর কাহারো নির্ণীত অংশের প্রতি কোন দাবী দাওয়া করিবনা ও করিতে পারিবেকনা, যদি করি কি করে সে অগ্রাহ্য। এতদর্থে আপন আপন ইচ্ছাপূর্ব্বক এই অংশনামা লিখিয়া দিলাম। ইতি। সন সদর। তারিখ।

ইসাদী।

তপশীল চৌহদ্দী।

---

## প্রকারান্তর।

লিখিতং শ্রীহরিমোহন গুপ্ত, ও শ্রীব্রজমোহন গুপ্ত, পিতার নাম ৺ রাজ মোহন গুপ্ত; ও শ্রীঅভয়াপদ গুপ্ত স্বয়ং ও অলি জানবে নাবালক ভ্রাতা শ্রীঅমলা পদ গুপ্ত, পিতার নাম ৺রাধিকামোহন গুপ্ত, জাতি বৈদ্য, পেশা চাকুরী আদি সর্ব্ব সাকীম বিষ্ণুপুর, পরগনে অম্বিকা, সব রেজেষ্টরী ইষ্টেসন আনন্দধাম, ডিষ্ট্রীক্ট বাঁকুড়া—কস্য অংশ নির্ণয় পত্র মিদং সন ১৩১৪ তেরশত চৌদ্দ সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—যদিচ আমাদিগের পরস্পর ভ্রাতা ভ্রাতুষ্পুত্রে অল্পপার্থক্য কি ভিন্ন ভাব নাই কিন্তু দেশ কালের গতিকে আমাদিগের সন্তানগণের স্বভাব প্রকৃতি ও আচার ব্যবহার সকলের সমান হওয়া কথনই সম্ভব নহে, তাহাতে তাহাদিগের পরস্পরে একযোগে অবস্থান অসম্ভব। আরও দেখা যায় যে পারিবারিক অনৈক্য ও অকৌশল অগ্রে অন্তঃপুরের স্ত্রীলোকগণ

হইতেই উত্থিত হয়, তজ্জন্য আমাদিগের অন্দর খণ্ডের ইমারত্ আদি আপা-ততঃ চিহ্নিত বাঁটওয়ারা হওয়া আবশ্যক। বিশেষ অনেক স্থলে ইহাও দৃষ্ট হয় যে এজমালের ইমারত্ আদি, সরিকগণ মেরামৎ না করায় পতিত হইয়া যায়, অংশীরা ভাড়াটীয়া বাটীতে থাকিয়া কষ্টে কালযাপন করে তথাপি সাজার বাটী ঘর রক্ষা করিতে ইচ্ছা করে না। ইত্যাদি আলোচনায় আমরা সকলে ঐক্যমতে পরস্পর আমাদিগের অন্দর বাটীর ইমারত্ আদি, অংশ চিহ্নিত করিয়া লইয়া ঐ বাটীর মূল্য ১০০০৲ এক হাজার টাকা পরিমাণে এই অংশ নামা দ্বারা অংশ নির্দ্দেশ করিতেছি যে, আমাদিগের পৈতৃক অন্দর বাটীর পুরাতন পশ্চিমদ্বারী কোটার নীচে উপর আট কামরা, ও আমি শ্রীহরিমোহন গুপ্ত আমার স্বোপার্জ্জিত ধনে ও পরিশ্রমে প্রস্তুত করা দক্ষিণ ও পূর্ব্বদ্বারী নূতন একতালা ছয় কামরা, মোট চৌদ্দ কামরা যে আছে, তাহার মধ্যে পশ্চিমদ্বারী পূরাতন কোটার দক্ষিণের কামরা ও মধ্যের ঘর, নীচে উপর চারি কামরা, ও দরদালানের দক্ষিণাংশ ৯ নয় হাত নীচে উপর, মোট প্রায় ছয় কামরা মায় সিঁড়ি ও তত্তাবতের তলস্থ নিষ্কর ভূমি, ভিত, সিঁড়ি, গলি ও পায়খানার তলস্থ ভূমির মাপ বাদে, বিমর্জ্জিম নীচের ১নং তপশীল ভুক্ত আঠার ইঞ্চি হাতের ২২৫ বর্গহাত আমি শ্রীঅভয়াপদ গুপ্ত আমাদিগের দুই ভ্রাতার অংশ নির্দ্দিষ্ট হইল। উক্ত পুরাতন কোটার উত্তর দিকের নীচে উপর দুই কামরা ও ঐ কোটার দরদালানের উত্তরাংশ ছয় হাত নীচে উপর, ও দক্ষিণ দ্বারী নূতন একতালা কোটার উত্তর পূর্ব্ব কোণের এক কামরা ও ঐ কামরার দক্ষিণাংশে পথের ঘর নামক ছোট এক কামরা এবং ঐ নূতন কোটার দরদালানের পূর্ব্বাংশ ৬ ছয় হাত, মোট কিঞ্চিদধিক পাঁচ কামরা সমেত গলি ও পায়খানা ও তত্তাবতের তলস্থ নিষ্কর জমী, ভিত্, গলি, ও পায়-খানার তলস্থ ভূমির মাপ বাদে, বিমর্জ্জিম নীচের ২ নং তপশীলভুক্ত ২৫২ বর্গহাত আমি শ্রীব্রজমোহন গুপ্ত আমার অংশ নির্দ্দিষ্ট হইল। এই অংশে যদিচ সিঁড়ি নাই কিন্তু সিঁড়ি তৈয়ার হইবার প্রশস্ত স্থান আছে। যাবৎ সিঁড়ি প্রস্তুত করিয়া লওয়া না হইবে তাবৎ পূরাতন কোটার সিঁড়ি দিয়া উপরের ঘরে যাতায়াত চলিবে। দক্ষিণদ্বারী নূতন একতালা কোটার পশ্চিম দিকের এক কামরা ও পূর্ব্ব দ্বারী একহারা এক কামরা এবং ঐ কোটার দরদালানের

পশ্চিমাংশ ১২ বার হাত এই একতালা প্রায় তিন কুঠারী মায় সিঁড়ি ও পায়খানা ও গলি ও তত্তাবতের তলস্থ জায়গা, ভিত, সিঁড়ি, পায়খানা ও গলির তলস্থ জমীর মাপ বাদে, বিমর্জ্জিম নীচের ৩ নং তপশীলভুক্ত ১৯৭ বর্গ-হাত, আমি শ্রীহরিমোহন গুপ্ত আমার অংশ নির্দ্দিষ্ট হইল। ঐ তিন অংশের সম্মুখের রোয়াক পরস্পরে আপন আপন অংশমত অধিকার করিবেক। উঠান্ ও দরওয়াজার রাস্তা এবং উঠানের উত্তরস্থ রোয়াক্ সাধারণের রহিল। যতদিন অন্য কোন স্থানে আমাদিগের পূর্ব্ব পুরুষের প্রতিষ্ঠিত শ্রীশ্রী৺ মদন-মোহন ঠাকুরের মন্দির নির্ম্মিত না হয় ততদিন দক্ষিণদ্বারী নূতন একতালা কোটার মাঝের ঘরে শ্রীশ্রী৺ জীউ থাকিবেন। ঐ ঘরের উপরতালা এবং দরওয়াজার গলি রাস্তার উপরতালা, আমি শ্রীহরিমোহন গুপ্ত বা আমার পুত্র শ্যামাপদ গুপ্ত নিজ ব্যয়ে প্রস্তুত করিয়া লইতে সক্ষম হইলে তাহা আমার অংশে হইবেক। শ্রীশ্রীমতি কর্ত্রী মাতা ঠাকুরাণী বৃদ্ধা হইয়াছেন, তিনি যত দিন জীবিতা থাকিবেন যে অংশের যে দরদালানে নীচে কি উপরে থাকিতে ইচ্ছা করিবেন থাকিতে পারিবেন। তদ্ভিন্ন পূরাতন পশ্চিমদ্বারী কোটার মধ্যের নীচে ঘরে বিবাহের বাসর যেমত হইয়া থাকে সেইমত সকলের কন্যা পুত্রের বিবাহের বাসর ও গাত্রহরিদ্রা আদি হইবেক এবং দক্ষিণদ্বারী নূতন একতালা কোটার মাঝের ঘরে, অর্থাৎ যে ঘরে শ্রীশ্রী৺ মদনমোহন ঠাকুর জীউ আছেন, সকলের লক্ষ্মী পূজা হইবেক তাহাতে কেহ কখন কোন আপত্তি করিতে পারিবেন না। আর আমি শ্রীহরিমোহন গুপ্ত আমার নিজ অংশের চিহ্নিত একতালা কোটার উপর দোতালা না হওয়া পর্য্যন্ত, অর্থাৎ অন্যূন ছয় বৎসর কাল, আমার পুত্র শ্রীমান্ শ্যামাপদ গুপ্ত পূরাতন কোটার উপর তালার মাঝের ঘরে শয়নাদি করিতে পারিবেন। এই নিয়মে আমাদিগের তিন সরিকের অন্দর বাটীর অংশ নির্দ্দিষ্ট হইল এবং আমরা পরস্পরে স্থির-চিত্তে ও সুস্থ শরীরে এই অংশনামা লিখিয়া দিলাম। প্রকাশ থাকে যে আমাদিগের বাহির খণ্ডের ইমারত্ ও অন্যান্য অবিভক্ত স্থাবর অস্থাবর সম্পত্তি যাহা আছে তাহা এক্ষণে এজমালে রহিল। ইতি সন ১৩১৪ তেরশত চৌদ্দ সাল। তারিখ ৯ই আষাঢ়।

ইসাদী।

ভিত্, গলি, সিঁড়ি ও পায়খানা ভিন্ন প্রত্যেক অংশের তলস্থ ভূমির মাপের তপশীল।

| | দীর্ঘ———— | ——প্রস্থ———— | ——সারা |
|---|---|---|---|
| | হাত | হাত | বর্গহাত |
| ১ নং।— | | | |
| পুরাতন পশ্চিমদ্বারী কোটার | | | |
| দক্ষিণের কামরা— | ১৩ | ৭ | ৯১ |
| ঐ কোটার মধ্যের ঘর— | ১০ | ৮ | ৮০ |
| ঐ কোটার দরদালানের দক্ষিণাংশ— | ৯ | ৬ | ৫৪ |
| | | একুন——২২৫ বর্গহাত | |
| ২ নং।— | | | |
| পশ্চিমদ্বারী পুরাতন কোটার | | | |
| উত্তর দিকের কামরা— | ১২ | ৭ | ৮৪ |
| ঐ কোটার দরদালানের উত্তরাংশ— | ৬ | ৬ | ৩৬ |
| নূতন দক্ষিণদ্বারী কোটার উত্তর পূর্ব্ব | | | |
| কোণের কামরা— | ১০ | ৬ | ৬০ |
| ঐ কামরার দক্ষিণাংশে পথের কামরা— | ৯ | ৪ | ৩৬ |
| দক্ষিণদ্বারী কোটার দালানের পূর্ব্বাংশ— | ৬ | ৬ | ৩৬ |
| | | একুন——২৫২ বর্গহাত | |
| ৩ নং।— | | | |
| দক্ষিণদ্বারী নূতন কোটার পশ্চিমের | | | |
| কামরা— | ১১ | ৭ | ৭৭ |
| ঐ কোটার পূর্ব্বদ্বারী কামরা— | ৮ | ৬ | ৪৮ |
| ঐ কোটার দরদালানের পশ্চিমাংশ— | ১২ | ৬ | ৭২ |
| | | একুন——১৯৭ বর্গহাত | |

## জমীদারী বিভাগ বিষয়ক নিদর্শণ পত্র।

লিখিতং শ্রীব্রজবল্লভ বসু ও শ্রীবৃন্দাবন বিহারী বসু ও শ্রীমথুরা মোহন বসু, পিতার নাম ৺ নন্দকুমার বসু, জাতি কায়স্থ, পেশা জমিদারী আদি, সাং গোপালগঞ্জ, পং প্রহ্লাদপুর, সবডিভিজন বিশ্রামঘাট, ডিষ্ট্রীক্ট রঙ্গপুর।—

আপোস সূত্রে ভাগ চিহ্নিত নিদর্শণপত্রমিদং সন ১৩১৩ তেরশত তের সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—ডিভিজন ডিষ্ট্রীক্ট রঙ্গপুর, সবডিভিজন নীরনগর, পরগনে পার্ব্বতীপুরের অন্তঃপাতি থানা রংমহলের অধীন লাট শোভাডাঙ্গা, যাহার সালিয়ানা আদায় উশুলী হস্তবুদ মং ৪৯৩২৲ চারিহাজার নয়শত বত্রিশ টাকা মধ্যে, গভর্ণমেণ্ট রাজস্ব বাৎসরিক মং ২৪০২৲ দুই হাজার চারি শত দুই টাকা উক্ত জেলার কালেক্টরী সেরেস্তায় আমাদিগের পিতাঠাকুর মহাশয়ের নামে ৫৭ নং তৌজিতে নির্দ্ধারিত আছে, এবং উক্ত জেলা ও পরগনা ও থানার অন্তঃপাতি ডিহি শাসনপুর যাহার আদায় উশুলী হস্তবুদ সালিয়ানা মং ৩৮১৯৲ তিন হাজার আট শত উনিশ টাকা মধ্যে, গভর্ণমেণ্ট রাজস্ব বাৎসরিক মং ১৬১৮৲ এক হাজার ছয়শত আঠার টাকা ঐ জেলার কালেক্টরী সেরেস্তায় আমি শ্রীব্রজবল্লভ বসু আমার নামে ১৩ নং তৌজিতে লেখা যায়, এবং ঐ জেলার সবরেজেষ্টরী ইষ্টেসন সাহেববাস, পরগনে বিবিরহাটের অন্তঃপাতি তরফ্ অপূর্ব্বধাম যাহার আদায় উশুলী হস্তবুদ সালিয়ানা মং ৬০২১৲ ছয় হাজার একুশ টাকা মধ্যে, গভর্ণমেণ্ট কর বাৎসরিক ৩৪০০৲ তিন হাজার চারিশত টাকা আমাদিগের পূর্ব্ব পুরুষ ৺রাধাকান্ত বসু মহাশয়ের নামে উক্ত জেলার কালে-ক্টরী সেরেস্তায় ৩৪১ নং তৌজিতে ধার্য্য আছে, তদ্ভিন্ন ঐ জেলার বিবিরহাট পরগনার অন্তঃপাতি ও থানা সাহেব্‌বাসের অধীন পত্তনী মহল চক চাঁদবাটী, যাহার আদায় উশুলী হস্তবুদ সালিয়ানা মং ১৫২৬৲ এক হাজার পাঁচশত ছাব্বিশ টাকা মধ্যে, বর্দ্ধমানাধিপতি মহারাজা বাহাদুরের সরকারে বাৎসরিক দেয় খাজানা মং ৮১৯৲ আটশত উনিশ টাকা, আমি শ্রীমথুরা মোহন বসু আমার নামে ধার্য্য আছে, উল্লিখিত কালেক্টরী জমীদারী ও পত্তনী মহল আমরা তিন সহোদরে এজমালে সদর মফঃস্বল আদায় খেরাজে ভোগবান ও দখলিকার আছি। সম্প্রতি আমরা পরস্পর পার্থক্যসূত্রে ইতিপূর্ব্বে বাটী ঘর আদি চিহ্নিত করিয়া লইয়াছি। উক্ত জমীদারী ও তালুক যৌত ভাবে থাকায়,

তাহার মুনাফা আদি বিভাগ ও কর্ম্মচারী নিয়োগ ও সদর খাজানা আদায় কালীন সর্ব্বদা কলহ ও অকৌশল ঘটনা হয় বিধায়, আমরা তিন সহোদরে ঐক্যমতে, উপরিউক্ত মহল সকল আপোসে ভাগ বাটওয়ারা করিয়া লওয়া আবশ্যক বিবেচনা করিয়া এই ভাগ চিহ্নিত নিদর্শণ পত্র দ্বারা নির্দ্দেশ করিতেছি যে, কালেক্টরী জমীদারী উক্ত ডিহি শাসনপুর ও পত্তনী মহল চক্ চাঁদবাটী ষোল আনা রকম আমি শ্রীব্রজবল্লভ বসু আমার অংশে চিহ্নিত, এবং উক্ত লাট শোভাডাঙ্গার রকম ষোল আনা আমি শ্রীবৃন্দাবন বিহারী বসু আমার অংশে চিহ্নিত, এবং উক্ত তরফ্ অপূর্ব্বধাম আমি শ্রীমথুরা মোহন বসু আমার অংশে চিহ্নিত বাটওয়ারা ধার্য্য হইল। উক্ত কয়েক মহলের সদর মালগুজারী বাদে আমরা তিন সরিকে মোট মং ৮০৫৯৲ আট হাজার উনষাঠ টাকা মুনাফা তিন অংশে বিভাগমতে, এক তৃতীয়াংশে প্রত্যেকে মং ২৬৮৬৷/৬৷৷=টাকা মুনাফা পাইতে থাকা স্থলে, আমি ব্রজবল্লভ আমার হিস্যায় উক্ত দুই মহলের কাত্ মং ২২২৲ দুইশত বাইশ টাকা অতিরিক্ত মুনাফা আসিতেছে, এবং আমি বৃন্দাবন বসু আমার অংশে মং ১৫৬৲ এক শত ছাপ্পান্ন টাকা এবং আমি মথুরা মোহন বসু আমার অংশে মং ৬৬৲ ছেষট্টি টাকা মুনাফা কম হইতেছে। সেমতে আমি ব্রজবল্লভ ঐ মুনাফা পুরণ করিয়া দিবার জন্য উক্ত মুনাফার ১৬ গুণ পণ স্বরূপে তুমি শ্রীবৃন্দাবন বসু তোমাকে নগদ মং ২৫০০৲ দুই হাজার পঞ্চাশ টাকা ও তুমি শ্রীমথুরা মোহন বসু তোমাকে নগদ মং ১০৫০৲ এক হাজার পঞ্চাশ টাকা দিলাম। আমি বৃন্দাবন বিহারী ও আমি মথুরামোহন আমরা ঐ টাকা পাইলাম। অদ্যকার তারিখ হইতে উক্ত ডিহি শাসনপুর ও চক্ চাঁদবাটী ও তদন্তর্গত কিশমত্ ও গ্রামাদির রাইয়তী, খামার, হাসিল, পতিত, জলকর, ফলকর, বনকর আদি সজলস্থল আদ্যোপান্ত দরোবস্ত ষোল আনা রকম মহলে, আমি শ্রীব্রজবল্লভ বসু আমার, ও লাট শোভাডাঙ্গার সমস্ত গ্রামাদি সমেত মাল, সায়ের, হাসিল পতিত, সজলস্থল আদ্যোপান্ত দরোবস্ত ষোল আনা রকমে, আমি বৃন্দাবন বিহারী বসু আমার, ও তরফ্ অপূর্ব্বধামের সমগ্র গ্রামাদি সমেত মাল, সায়ের, হাসিল, পতিত, সজলস্থল আদ্যোপান্ত দরোবস্ত ষোল আনা রকমে আমি মথুরামোহন বসু আমার সম্পূর্ণ দান বিক্রয়ের স্বত্বাধিকার বর্ত্তিল।

আমরা পরস্পরে, ঐ ঐ চিহ্নিত মহলে নাম খারিজ দাখিল পূর্ব্বক সদর মফঃস্বল আদায় খেরাজে, পুত্র পৌত্রাদিক্রমে, আপনাপন নির্দ্দিষ্ট মহল পরম সুখে ভোগ দখল করিতে থাকিব, তাহাতে ভবিষ্যতে আমরা পরস্পরে কি আমাদিগের পরস্পরের উত্তরাধিকারিগণ কখন এই অংশ নির্দ্দিষ্ট চিহ্নিত বিভাগের কাহারো অংশের প্রতি কেহ কোন দাবী দাওয়া করিতে পারিবনা ও পারিবেনা, করিলে অগ্রাহ্য হইবেক। উল্লিখিত চিহ্নিত বাটওয়ারার যে যে মহলে প্রজার স্থানে যে পরিমাণ বকেয়া বাকী আছে, যে মহল যাহার অংশে পড়িল সে মহলের বকেয়া খাজানা তিনি আদায় করিয়া লইবেন। ঐ বকেয়া বাকী টাকায় সাধারণের দাবী থাকিবে না। এতদর্থে সুস্থ শরীরে, স্থির চিত্তে, আপন আপন ইচ্ছাধীন এই ভাগ চিহ্নিত নিদর্শণ পত্র লিখিয়া দিলাম। আমাদিগের সকলের দস্তখতী এই চিহ্নিত নিদর্শণ পত্রের এক এক কাপী প্রত্যেক সরিকের নিকট রহিল। ইতি সন সদর। তারিখ।

ইসাদী—

## ম্যানেজর নামা।

শ্রীযুত বাবু কেশবকুমার রায়, পিতার নাম ৺ কৃষ্ণকুমার রায়, সাং গন্ধর্ব্বপুর, পং কিন্নরনগর, থানা রাণীচক, ডিঃ রাজসাহি, বরাবরেষু।—

লিখিতং শ্রীরায় লক্ষ্মী প্রসন্ন সিংহ, পিতার নাম ৺ কমলাপ্রসন্ন সিংহ, সাং কমলাপুর, পং পদ্মাবাটী, থানা ফতেপুর, ডিঃ চব্বিশপরগনা।—ম্যানেজর নামা পত্রমিদং সন ১৩১৪ তেরশত চৌদ্দ সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—ইদানীন্তন নানা মামেলা মোকদ্দমা আদি সূত্রে আমি বহুতর ঋণগ্রস্থ হইয়াছি। আমার সংসারে এতাদৃশ উপযুক্ত পাত্র নাই যে তাহার দ্বারা ইষ্টেটের ম্যানেজ হইয়া আয়ের আধিক্য ও ব্যয়ের স্বল্পতাক্রমে ঋণাদি পরিশোধ ও বিষয় বিভবের সিজিল শৃঙ্খলা ও রক্ষা হয়। সেমতে জনেক সুযোগ্য ও ধার্ম্মিক ও বিশ্বাসী ব্যক্তিকে ম্যানেজর নিযুক্ত করণের মানস করায়, প্রস্তাবমতে মহাশয় স্বীকার পাইলেন। আমিও সন্তোষ পূর্ব্বক মহাশয়কে দশবৎসর কাল নিয়মে ম্যানেজর নিযুক্ত করিয়া এই ম্যানেজরনামা লিখিয়া দিতেছি যে, নানা জেলাজাত্ মোতালকে ও সহর কলিকাতায় আমার যে সকল জমীদারী ও

তালুকাত্ ও সকর নিষ্কর জমী ও বাটী ঘর ও বাজার আদি এলাকাত্ ও তেজারতী কারকারবার আদি বিষয় বস্তু যে আছে, মহাশয় স্বীয় কর্তৃত্বাধীনে দশবৎসর কাল পর্য্যন্ত ঐ সকল বিষয়ের সুচারু বন্দোবস্ত ও উশুল তহসীল আদি করিয়া সালিয়ানা সদর মালগুজারী আদায়পূর্ব্বক বাকী মুনাফা হইতে নিত্য নিয়মিত খরচ আদি নির্ব্বাহ করণান্তে ক্রমশঃ ঋণ পরিশোধ করিবেন, তাহাতে সাংসারিক নিত্য নৈমিত্তিক ও দোল দুর্গোৎসবাদি ক্রিয়াকলাপ ও দেবসেবাদি বিষয়ে বর্ত্তমানে যে বয়াওর্দ্দ আছে, তাহা অপেক্ষা যে পরিমাণ লাঘব করিলে লৌকিক ও পরমার্থিকের হানি না হয়, তাহা বিবেচনা মতে করিবেন, এবং জমীদারী আদি এলাকাতের জরীপ জমাবন্দী ও বিহিত বন্দোবস্ত আদি করিয়া, কিম্বা কোন বিষয় কি বিষয় সকল ম্যানেজরীর নিয়ম কাল পর্য্যন্তের নিমিত্ত মেয়াদী ইজারা বিলি দ্বারা যাহাতে উৎপন্নর বৃদ্ধি হয় তাহা করিবেন। পত্তনী বিলি কি মোকররী বন্দোবস্ত করিতে হইলে, আমার সম্মতি ও কর্তৃত্বে হইবেক। জমীদারী ও কারকারবার আদি সংক্রান্ত যাহাদিগের নিকট যে সকল টাকা পাওনা আছে, তাহাদিগের সহিত আপোস নিষ্পত্তিক্রমে অথবা নালিশ উত্থাপন করতঃ, তত্তাবৎ টাকা মহাশয় আদায় করিবেন, এবং ইষ্টেটাদি সম্বন্ধে কি অন্য রকমে যে কোন মামেলা, আমার কৃত অপরের নামে ও অপরের কৃত আমার নামে, যে কোন আদালতে বর্ত্তমানে উপস্থিত আছে ও ভবিষ্যতে হইবেক, তত্তাবতের তদ্বীর ও উকীল মোক্তার নিয়োগ ও রাজীনামা লিখিত পঠিত ও রফানিষ্পত্তি ও সওয়াল্ জওয়াব ও কাগজাদি দাখিল ও তাহাতে দস্তখত্ আমার পক্ষ হইতে মহাশয় যাহা করিবেন, এবং দেনা পাওনার কোন টাকা যে কোন আদালতে চালান্ ও রসীদ আদির যোগে দিবেন ও আদালত হইতে লইবেন, ঐ সকল কার্য্য আমার কৃতকার্য্যের ন্যায় গণ্য হইবেক। সদর মফঃস্বলে যে সকল কর্ম্মচারী ও চাকরগণ নিযুক্ত আছে, তাহাদিগের কাহারও কোন দোষ দৃষ্ট হইলে তৎক্ষণাৎ বরতরফ্ করিয়া অপর বিশ্বাসী লোক, মহাশয় নিযুক্ত করিবেন, এবং সদর মফঃস্বল আমলাগণ ও নায়েব গোমাস্তা ও মোক্তারগণের হিসাব নিকাশ রীতিমত বুঝ সমুজ করিয়া লইবেন। যে কোন গতিকে হউক আয়ের বৃদ্ধি ও খরচের সংক্ষেপ করিয়া যাহাতে ঋণ পরিশোধ

হয়, তাহা করিবেন। যদি কোন সময়ে কোন বিশেষ প্রয়োজনবশতঃ কি কোন মহাজনের কর্জ্জ পরিশোধার্থে বিষয় রক্ষার নিমিত্ত বেশী টাকা কর্জ্জ করিবার আবশ্যক হয়, মহাশয় মহাজন স্থির করিলে মহাশয়ের যোগে আমি তমসুক লিখিয়া দিব। সামান্য, অর্থাৎ এক হাজার টাকার অনধিক হইলে, আমার নাম তমসুকে বকলম দস্তখত্ করিয়া দিয়া মহাশয় কর্জ্জ করিবেন, ও ঐ ঐ কর্জ্জ অন্যান্য দেনার সামিলে পরিশোধ করিবেন। নিয়মিত ও অনিয়মিত ও মোকদ্দমা খরচ আদি সামুদায়িক খরচ সেওয়ায়, আমাকে মাসিক ৫০০৲ পাঁচশত টাকা নিজ খরচ কারণ দিবেন, ঐ নিজ খরচের টাকা ভিন্ন অন্য কোন খরচাদি বিষয়ে কি ইষ্টেট্ সংক্রান্ত কোন বিষয় বস্তুতে ম্যানেজরির নিয়ম কালতক্ আমি হস্তক্ষেপ করিব না, এবং মহাশয়ের অসম্মতিতে কোন বিষয় বস্তু হস্তান্তর করিতে কি আবদ্ধ রাখিতে পারিবনা। মহাশয়, ম্যানেজারী বিষয়ে বেতন গ্রহণ করিবেননা, কেবল বাসাখরচ সববে মাসিক ২৫০৲ আড়াই শত টাকা, ইষ্টেটে খরচ লিখিয়া, লইবেন। মহাশয়ের ম্যানেজারী আমলের হিসাব নিকাশ মহাশয়ের স্থানে চাহিবনা, ও লইবনা। যদি মহাশয় কি মহাশয়ের উত্তরাধিকারিগণের প্রতি হিসাব নিকাশ বাবুদ কোন দাবী দাওয়া আমি করি কি আমার উত্তরাধিকারিগণ করে, সে অগ্রাহ্য। অদ্যকার তারিখ হইতে দশবৎসরের মধ্যে মহাশয়কে এই ম্যানেজারী ভার হইতে আমি কি আমার ওয়ারিসান্ রহিত করিবনা ও করিবেকনা, যদি দশবৎসরের মধ্যে কোন সময়ে রহিত করিতে ইচ্ছা করি কি করে, তবে এক কালীন দশ হাজার টাকা মহাশয়কে দিয়া রহিত করিতে পারিব ও পারিবেক, ঐ কাল মধ্যে কোন সময়ে মহাশয় ম্যানেজারী ভার ত্যাগ করিতে ইচ্ছা করিলে অবশ্যই করিতে পারিবেন। প্রকাশ থাকে যে, যদি আপনার ম্যানেজারী আমলে আপনার কর্ত্তৃক আমার বিষয় বিভবের কোনরূপ হানি কি ক্ষতি হওয়া প্রমাণ হয় তবে তৎক্ষণাৎ আপনাকে ম্যানেজারী কার্য্য হইতে চ্যুত করিতে পারা যাইবেক এবং উক্ত দশ হাজার টাকা যাহা দিবার কড়ার রহিল তাহা আপনাকে দিতে আমি কি আমার উত্তরাধিকারিগণ বাধ্য হইবনা বা হইবেক না। এই কড়ারে ম্যানেজারী কবুলতী পাইয়া স্বেচ্ছাপূর্ব্বক স্থিরচিত্তে ম্যানেজারনামা লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ। ইসাদী।

## এয়োজ্‌নামা অর্থাৎ বিনিময় পত্র।

কল্যাণবর শ্রীযুত বাবু রাম প্রসন্ন মল্লিক, পিতার নাম ৺কৃষ্ণহরি মল্লিক, সাং ক্ষীরোদ বাটী, পং লক্ষ্মণগড়, থানা হিজলি, ডিঃ ঢাকা, কল্যাণবরেষু—

লিখিতং শ্রীআদ্যনাথ মজুমদার, পিতার নাম ৺অনাদিনাথ মজুমদার, সাং ক্ষীরোদ বাটী, পরগণে লক্ষ্মণগড়, থানা হিজলি, ডিঃ ঢাকা।—বিনিময় পত্র মিদং সন ১৩১৪ তেরশত চৌদ্দ সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—ডিঃ ঢাকা, পং লক্ষ্মণগড়ের সামিল ও থানা হিজলির অধীন ক্ষীরোদ বাটী গ্রামের মধ্যে, আমার আম্র বাগিচার উত্তর, কেনারাম ভট্টাচার্য্যের পুষ্করিণীর পূর্ব্ব, আপনার অন্দর বাটীর দক্ষিণ, রাধানাথ সরকারের বসত্ বাটীর পশ্চিম, এই চৌহদ্দী মধ্যে আমার খরীদা নিষ্কর জমী আন্দাজী মওয়াজী /॥২ বার কাঠা যে আছে, আপনার অন্দর বাটীর স্থান সংকীর্ণতা হেতু ঐ জমী পরিবর্ত্তসূত্রে আপনি গ্রহণেচ্ছু হওয়ায়, উক্ত জমী আমি আপনাকে দিলাম, এবং আপনি তৎপরিবর্ত্তে ঐ গ্রামের সরহদ্দে, জয়গোপাল গঙ্গোপাধ্যায়ের বৈঠকখানার পূর্ব্ব, মোহণ বক্শীর বাটীর পশ্চিম, চিরঞ্জীব রায়ের বাগান বাটীর দক্ষিণ, সরকারী রাস্তার উত্তর, এই চতুঃসীমার মধ্যে আপনার মাতামহর বসত্ ভিটার দং পতিত মহত্রাণ জমী মওয়াজী ১৷০ সওয়া বিঘা, যাহা উত্তরাধিকারিতারূপে আপনি প্রাপ্ত হইয়া দখলিকার আছেন, উহা আমাকে দিলেন। অদ্যকার তারিখ হইতে প্রাগুক্ত /॥২ বার কাঠা জমীতে আমার স্বত্ব লোপ হইয়া আপনি দান বিক্রয়ের অধিকারী হইলেন, এবং নিম্নোক্ত সওয়া বিঘা জমিতে আপনার স্বত্ব লোপ হইয়া আমি স্বত্ববান হইলাম। উপরি উক্ত এয়োজী জমিতে পরস্পর উভয়ে দখলিকার হইয়া পুত্র পৌত্রাদিক্রমে পরম সুখে ভোগ দখল করিতে থাকিব, তাহাতে আমি কি আমার উত্তরাধিকারিগণ, এই বিনিময় সম্বন্ধে কখন কোন কালে কোন আপত্তি করি কি করে, কিম্বা আপনি কি আপনার ওয়ারিশান্ করেন, তবে তাহা অগ্রাহ্য ও নামঞ্জুর। এতদর্থে পরস্পর সম্মতিক্রমে স্বীয় স্বীয় ইচ্ছাধীন, সুস্থশরীরে ও স্থির চিত্তে বিনিময় পত্র লিখিয়া দিলাম ও লইলাম। ইতি। সন তারিখ।

ইসাদী।

## অনুমতি পত্র।

শ্রীমতী সৌদামিনী দাসী, স্বামির নাম শ্রীযুত প্রিয়ম্বদ সিংহ, সাং মালঞ্চ, পং মথুরাবাটী, থানা অপূর্ব্বধাম, ডিঃ নদীয়া, বরাবরেষু।—

লিখিতং শ্রীপ্রিয়ম্বদ সিংহ, পিতার নাম ৺রামেশ্বর সিংহ, জাতি কায়স্থ, সাং মালঞ্চ, পং মথুরাবাটী, থানা অপূর্ব্বধাম, ডিঃ নদীয়া।—পোষ্য পুত্রের অনুমতি পত্রমিদং সন ১৩১৪ তেরশত চৌদ্দ সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—অদ্য সাত দিবস হইতে আমি জ্বরাতিসার পীড়ায় পীড়িত। ক্রমশঃ দিন দিন পীড়া বৃদ্ধি ভিন্ন সাম্যতার গতিক দেখিতেছি না, এবং শরীরের অবস্থার ভাবান্তর বিবেচনা করিতেছি। আমার পৈতৃক ও স্বোপার্জ্জিত স্থাবর অস্থাবর বিষয় বিভব যে আছে, আমার অবর্ত্তমানে তত্তাবতের উত্তরাধিকারী কন্যা পুত্রাদি সন্তান সন্ততি কেহই নাই, তুমি পত্নী মাত্র আছ। সেমতে তোমাকে অনুমতি দিতেছি যে, আমার অবর্ত্তমানে, আমার জ্ঞাতিকুলের মধ্যে, অথবা অন্য কোন সদ্বংশজ একটী পোষ্যপুত্র যথাশাস্ত্র গ্রহণ করিয়া তাহার সংস্কারাদি করাইবা। ঈশ্বর না করেন যদি ঐ পুত্রের কোন ব্যাঘাত হয়, কিম্বা ঐ পুত্র স্বধর্ম্মবর্ত্তী ও তোমার বশতাপন্ন না হয়, তবে ঐ পোষ্যপুত্র সত্ত্বে কি তদন্যথায়, এক কি ততোধিক পোষ্যপুত্র গ্রহণ করিবা। যাবৎ ঐ পুত্র কি পুত্রেরা বয়ঃপ্রাপ্ত না হইবেক, তাবৎ তুমি অছি সুরত্ বিষয় বিভবের কর্ত্তৃত্ব করিবা, কোন বিষয় বস্তু ক্ষতি কি তদ্রূপ করিতে পারিবা না। আর তোমার জীবদ্দশাকালপর্য্যন্ত নিজ ব্যয় ও ধর্ম্মকর্ম্মের নিমিত্ত তুমি মাসিক ২৫০৲ আড়াই শত টাকার হিসাবে বাৎসরিক ৩০০০৲ তিন হাজার টাকা, আমার ইষ্টেট হইতে পাইবা। এই নিয়মে, স্থির চিত্তে, অনুমতিপত্র লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

---

## এগ্রিমেণ্ট।

শ্রীযুত বাবু যজ্ঞেশ্বর মিত্র মহাশয়, পিতার নাম ৺জন্মেজয় মিত্র মহাশয়, সাং ৩৩ নং মুক্তারাম বাবুর ষ্ট্রীট্, চোরবাগান, সহর কলিকাতা, বরাবরেষু।—

লিখিতং শ্রীগিরিশচন্দ্র দে, সাং চন্দননগর, ডিঃ হুগলি—এগ্রিমেণ্ট পত্র

মিদং সন ১৩১৪ তেরশত চৌদ্দ সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—সহর কলিকাতা বাহির সিমুলিয়া শঙ্কর ঘোষের গলির মধ্যে ২৭ নং মহাশয়ের দোমহলা বাটী অন্দর বাহির ১৯ কামরা মায় বাগান ও পুষ্করিণী যে আছে, ঐ বাটী মাসিক ৫০৲ পঞ্চাশ টাকা ভাড়া ধার্য্যে অদ্যকার তারিখ হইতে তিন বৎসর মেয়াদে আমি মহাশয়ের স্থানে ভাড়া লইলাম। ঐ মেয়াদ মধ্যে উক্ত বাটী ত্যাগ করিব না, যদি করি ঐ মেয়াদের যত দিন বাকী থাকিতে ত্যাগ করিব, তাহার ভাড়ার দায়ী হইব। মাসিক ভাড়ার টাকা যখন যাহা দিব তাহার চেক দাখিলা লইব, বিনা দাখিলা কোন টাকা আদায়ের ওজর করিব না। ঐ মেয়াদ মধ্যে বাটী বাগান মেরামত্ পক্ষে যে খরচ হইবেক তাহা আপনি করিবেন, যদি না করেন এবং আমার বসবাসের বিঘ্ন ও ব্যাঘাত হয়, তবে আমি নিজ খরচে রীতিমত মেরামত্ করিয়া লইব এবং ঐ টাকা ভাড়ার টাকা হইতে বাদ যাইবেক, তাহাতে আপনি কোন আপত্তি করিতে পারিবেন না। এতদর্থে বাটী ভাড়া লইয়া, স্বেচ্ছানুসারে ও স্থিরচিত্তে এগ্রিমেণ্ট লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

---

## চুক্তিনামা।

মহামহিম শ্রীযুত বাবু পূর্ণেন্দুপ্রকাশ বসু মহাশয়, পিতার নাম ৺শরদিন্দু বসু মহাশয়, সাং নন্দগ্রাম, পং বুজরুক আহম্মদপুর, থানা পলাশী, ডিঃ নোয়াখালি, বরাবরেষু।—

লিখিতং শ্রীকানাই মিস্ত্রি, সাং বলাইপুর, পং নিতাইনগর, থানা জিরেট্, ডিঃ নোয়াখালি—ইমারত্ গাঁথুনীর চুক্তি পত্রমিদং কার্য্যঞ্চাগে—নন্দগ্রাম মোকামে মহাশয় যে বৈঠকখানা বাটী প্রস্তুত করিতেছেন, ঐ ইমারতের গাঁথুনী নীচে তালার বুনিয়াদ হইতে কাঠ থামল পর্য্যন্ত উর্দ্ধে ৯ হাত, ভিতের প্রস্থ ১॥০ দেড় হাত্। ঐ পাকা গাঁথুনী ফি হাত ৸৵০ চৌদ্দ আনা হিসাবে, এবং উপর তালা উর্দ্ধে ৮ হাত প্রস্থে ১।০ সওয়া হাত ভিত, গাঁথুনীর দাম ফি হাত ৸০ বার আনা হিসাবে, আমি চুক্তি করিয়া লইলাম, ঐ ধার্য্য চুক্তিমত মজুরী পাইব। তদ্ভিন্ন নীচে তালা ও উপর তালার কড়ি কাষ্ঠ বাঁধা ও বরগা

ছাওয়া মায় কলম্ দেওয়া আমার ঐ ফুরাণচুক্তির ভিতরে রহিল, তাহার আলাহিদা মজুরী চাহিব না, এবং ঐ ফুরাণের অধিক দাবী করিব না। মহাশয় কেবল নীচে ও উপর তালার ছাত্ ও মেজের খোয়া দেওয়াইয়া ছাত্ মেজে তৈয়ারী পক্ষে যে মজুরী লাগিবেক তাহা দিবেন, ছাত্ মেজে তৈয়ারির সহিত ফুরাণের কোন সংশ্রব নাই। চালা সুরখী ও চুনের সমান ভাগ মিশ্রিত মশলায় গাঁথুনী গাঁথিবার কালীন জল দিয়া উত্তম সিধা ও মজবুতরূপে গাঁথুনী করিব, যদি গাঁথুনী খামী কি টেড়া কি গরপছন্দ হয়, তবে মহাশয়ের আদেশ-মতে সেই স্থান ভাঙ্গিয়া পুনরায় ভাল করিয়া গাঁথিয়া দিব, তাহাতে কোন ওজর করিব না। এই চুক্তি সম্বন্ধীয় কোন নিয়ম লঙ্ঘন করিলে, মহাশয়ের যে ক্ষতি হইবেক ঐ ক্ষতিপূরণ ও চুক্তিভঙ্গ জন্য আমার নামে নালিশ করিয়া ঐ ক্ষতি আদায় করিয়া লইবেন। এই নিয়মে ফুরাণ করিয়া লইয়া স্থিরচিত্তে চুক্তিনামা লিখিয়া দিলাম। ইতি সন। তারিখ।

ইসাদী।

---

## অর্পণনামা।

লিখিতং শ্রীসুজনকুমার রায়, পিতার নাম ৺কীর্ত্তিনারায়ণ রায়,জাতি বৈদ্য, সাং ভোগবাটী, পরগনে চিত্তানন্দপুর, থানা রাণীক্ষেত, ডিঃ হুগলি—অর্পণপত্র-মিদং সন ১৩১৪ তেরশত চৌদ্দ সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—জেলা নদীয়ার মোতালক্ পরগনে ভরতভুমের অন্তঃপাতি ও থানা রাণাঘাটের অধীন মৌজে গন্ধর্ব্বনগর মায় পটী শুক্তিডাঙ্গা ও কিশমত্ শ্রীমানবাটী একলপ্ত তিন মৌজা, আমার খরীদা কালেক্টরী জমীদারী, যাহার হস্তবুদ সালিয়ানা মং ২১৭৲৷৶৹ টাকার মধ্যে, কালেক্টরী সদর মালগুজারী মং ৫৬২৷৹ টাকা উক্ত জেলার কালেক্টরী সেরেস্তায় ৫৩ নম্বরে আমার নামে যে তাহুত্ লেখা যায়, ঐ গন্ধর্ব্বনগর মায় পটী শুক্তিডাঙ্গা ও কিশমত্ শ্রীমানবাটীর রাই-য়তী, খামার ও মাল সায়ের ও জলকর, ফলকর আদি আদ্যোপান্ত চতুঃসীমা-চ্ছন্ন যাবতীয় দরোবস্ত হকুক, আমি পুণ্যার্থে স্বীয় ইচ্ছাধীন আমার পৈতৃক দেবতা শ্রীশ্রী৺লক্ষ্মীনারায়ণ ঠাকুর জীউকে অর্পণ করিলাম। অদ্যকার তারিখ হইতে উক্ত মহলে আমার কি আমার উত্তরাধিকারিগণের কোন

স্বত্ব সংশ্রব রহিল না, শ্রীশ্রী৺জীউর স্বত্ব বর্ত্তিল। উক্ত মহলে আমার নাম খারিজ হইয়া ৺জীউর নাম দাখিল হওয়া বিষয়ে কালেক্টরিতে দরখাস্ত দাখিল করিব। ৺জীউর সেবা কার্য্য নির্ব্বাহ নিমিত্ত ভোগবাটী গ্রামবাসী আমার পুরোহিত শ্রীযুত সুশীলকুমার ভট্টাচার্য্য মহাশয়কে সেবায়েত্ নিযুক্ত করিলাম। ভট্টাচার্য্য মহাশয়, উক্ত মহলের উশুল তহসীল ও সদর মাল-গুজারী আদায়ের কার্য্য লোকনিয়োগের দ্বারা সমাধা করিয়া মুনাফার টাকা হইতে ৺জীউর নিত্য ও নৈমিত্তিক ও যাত্রা মহোৎসবাদির খরচ আমার কৃত বরাওর্দ্দ অনুসারে ব্যয় করিবেন, তদ্বিষয়ে আমার উত্তরাধিকারী প্রভৃতি কেহ কখন হস্তক্ষেপ করিতে পারিবেন না। তবে যদি ভট্টাচার্য্য মহাশয় কর্ত্তৃক ৺সেবার বিষয় বস্তু ক্ষতি খেয়ানত্ হয়, কি সেবার ব্যাঘাৎ কি লাঘব হয়, তবে আমার জীবিতকালে আমি, ও তৎপরে আমার উত্তরাধিকারিগণ, কি বংশের মধ্যে কেহ, দেবত্রবিষয় রক্ষণ সম্বন্ধে যে সকল আইন বর্ত্তমানে জারী আছে ও ভবিষ্যতে হইবেক, তাহার বিধানক্রমে ঐ তছরূপ ও খেয়ানত্ বিষয়ে অত্র জেলার জজ সাহেবের হজুরে দরখাস্ত করিয়া, ভট্টাচার্য্য মহা-শয়ের পরিবর্ত্তে পুরোহিত বংশ মধ্যে যে ব্যক্তি অধ্যয়নশীল ও ধার্ম্মিক ও জ্ঞানবান হইবেন, তাঁহার প্রতি সেবায়েতী ভারার্পণের প্রার্থনা করিব ও করিবেন। ভট্টাচার্য্য মহাশয় কর্ত্তৃক সুন্দররূপে সেবা নির্ব্বাহ হইতে থাকিলে, তাঁহার জীবনাবধি তাঁহার দ্বারায় সেবাকার্য্য হইবেক, তাঁহার অবর্ত্তমানে তাঁহার উত্তরাধিকারী মধ্যে যদি কেহ পণ্ডিত ও ধার্ম্মিক থাকেন, তিনি, নচেৎ তাঁহার জ্ঞাতিবর্গ মধ্যে তদ্রূপের কেহ নিযুক্ত হইবেন। এই নিয়মে উক্ত বিষয় দেবতাকে অর্পণ করিয়া সুস্থশরীরে, স্থিরচিত্তে, অর্পণ পত্র লিখিয়া দিলাম। ইতি সন সদর। তারিখ।

ইসাদী।

---

## প্রকারান্তর।

পরম কল্যাণীয়া শ্রীমতী কাত্যায়নী দেবী, স্বামীর নাম ৺পূর্ণচন্দ্র বন্দ্যো-পাধ্যায়, জাতি ব্রাহ্মণ, হাল সাকিম দুর্গাপুর, পং শ্রীনগর, সবরেজেষ্টরী ইষ্টে-সন দৌলতপুর, ডিষ্ট্রীক্ট ফরিদপুর, কল্যাণবরেষু।—

লিখিতং শ্রীঅন্নদা প্রসাদ খাসনবীশ, পিতার নাম ৺রাধিকা প্রসাদ খাসনবীশ, জাতি ব্রাহ্মণ, পেশা চাকুরী আদি, সাং দুর্গাপুর, পং শ্রীনগর, সবরেজেষ্টরী ইষ্টেসন দৌলতপুর, জেলা ফরিদপুর—কস্য যাবজ্জীবন ভোগ করণার্থ অর্পণ পত্রমিদং সন ১৩১৪ তেরশত চৌদ্দ সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—আমার একটী পুত্র ও চারিটী কন্যা, তন্মধ্যে তিনটী কন্যা পতিপুত্রবতী, তাহাদিগের ঈশ্বরেচ্ছায় কোন কষ্ট নাই। তুমি আমার তৃতীয়া কন্যা, পতিপুত্র বিহীনা, আমার ও আমার পুত্রের সংসার ভুক্ত হইয়া আছ, কি জানি ভবিষ্যতে আমার পুত্রের সহিত যদি বনি বনাও না হয় সে জন্য এই বিধান অবধারণ করিতেছি যে, ডিষ্ট্রীক্ট ফরিদপুর, সবরেজেষ্টরী ইষ্টেসন দৌলতপুর, পরগনে শ্রীনগরের অন্তঃপাতি দুর্গাপুর গ্রামে, নিম্নের চৌহদ্দীস্থিত আমার বসত্‌বাটী যে আছে, ঐ বাটীর উত্তরদিকস্থিত আমার কৃত দক্ষিণদ্বারী দুইটী পাকা কুঠারীর মধ্যে পূর্ব্বাংশের পাকা কামরাটী যাহার মূল্য অনধিক ১০০৲ একশত টাকা হইবে, তোমার জীবদ্দশা পর্য্যন্ত ভোগ করণার্থ তোমাকে অর্পণ করিলাম। অদ্যকার তারিখ হইতে তুমি যাবজ্জীবন উক্ত কুঠারী ভোগ দখল করিবা। তোমার লোকান্তরপ্রাপ্তির পর, ঐ কামরা আমার পুত্র বা পৌত্রাদির হইবেক। তোমার জীবিত কালের মধ্যে তুমি উক্ত কামরা কাহাকেও দান বিক্রয়ের দ্বারা কি অন্য প্রকারে হস্তান্তর করিতে পারিবেনা, জীবদ্দশা পর্য্যন্ত উহা ভোগ দখল করিবা, তাহাতে আমি কি আমার উত্তরাধিকারিগণ কখন কেহ কোন আপত্তি করি কি করে সে অগ্রাহ্য। এতদর্থে স্বেচ্ছা পূর্ব্বক সুস্থ শরীরে, ও স্থিরচিত্তে যাবজ্জীবন ভোগ করণার্থে অর্পণ পত্র লিখিয়া দিলাম। ইতি সন সদর। তারিখ ২৫এ বৈশাখ।

তপশীল্ বাটীর চৌহদ্দী।—

ইসাদী।

---

## নিরূপণ পত্র।

পরম পূজনীয় শ্রীযুত জগৎচন্দ্র ভট্টাচার্য্য, পিতার নাম ৺হরিশ্চন্দ্র শিরোমণি ভট্টাচার্য্য, তথা শ্রীযুত তারা চরণ ভট্টাচার্য্য, পিতার নাম ৺বপুদেব ভট্টাচার্য্য,

সাকিম কৃষ্ণপুর, পরগনে কৃষ্ণগঞ্জ, সবরেজেষ্টরী ইষ্টেসন রামপুর, ডিষ্ট্রীক্ট হাবড়া, বরাবরেষু।—

লিখিতং শ্রীরাধিকা প্রসাদ গুপ্ত, পিতার নাম ৺হরপ্রসাদ গুপ্ত, জাতি বৈদ্য, সাং কৃষ্ণপুর, পরগনে কৃষ্ণগঞ্জ, ইষ্টেসন রামপুর, জেলা হাবড়া,—কস্য জমাই জমী ও তদুপস্বত্ব সংক্রান্ত নিরূপণ পত্রমিদং সন ১৩১৪ তেরশত চৌদ্দ সালাব্দে লিখনং কার্য্যঞ্চাগে—জেলা হাবড়া, সবরেজেষ্টরী ইষ্টেসন রামপুর, পরগনে কৃষ্ণগঞ্জের সামিল মৌজে কৃষ্ণপুর গ্রামের মধ্যে বিমর্জ্জিম নীচের তপশীল ১ হইতে ৬নং পর্য্যন্ত চৌহদ্দীভুক্ত দশকিতার কাত্ মওয়াজী ১৬/০ ষোল বিঘা জমী, যাহার খাজানা সালিয়ানা ১৬৲ ষোল টাকা ও পথকর ও পবলিককর ৷৷০ আট আনা একুন মং ১৬৷৷০ ষোল টাকা আট আনা উক্ত গ্রামের জমীদার শ্রীশ্রী৺ রাধাকৃষ্ণ ঠাকুর জিউর সরকারে ধার্য্য আছে, ঐ জমী আমি মোকররী জমা লইয়া খেরাজ আদায়ে উপস্বত্ব ভোগী থাকিয়া ১, ২ ও ৩ নং চৌহদ্দীভুক্ত চারিকিতার কাত্ ৪/০ চারি বিঘা জমী সালিয়ানা খাজানা মং ১১৲ এগার টাকা ও পথকর, পবলিককর ।/১০ একুন ১১।/১০ এগার টাকা সাড়ে পাঁচ আনা জমায় ঐ গ্রামের ৺হরিহর দাসের পুত্র দুর্গাচরণ দাসকে এবং ৫নং চৌহদ্দীভুক্ত দুই কিতার কাত্ ২/০ দুই বিঘা জমী সালিয়ানা খাজানা মং ৫৲ পাঁচ টাকা ও পথকর পবলিককর ৵১০ একুন পাঁচ টাকা আড়াই আনা জমায় ঐ গ্রামের ৺ সুখময় চঙ্গের পুত্র পরমেশ্বর চঙ্গকে কোরফা বিলি করিয়া ঐ দুই দফা জমীর খাজানা ষোল টাকা আট আনা জমীদারের প্রাপ্য আমার স্থানে পথকর ও পবলিককর সমেত সালিয়ানা খাজানায় সন সন বরাত্ রাখিয়াছি। ঐ দুই কোরফা প্রজা জমীদারের সরকারে আমার দেয় বার্ষিক ১৬৲ ষোল টাকা খাজানা তদ্ভিন্ন পথকর ও পবলিককর ৷৷০ আট আনা সন সন আদায় দিয়া আমার নামের দাখিলা লইয়া ঐ দাখিলা আমাকে দিবেক ও আমার স্থানে উক্ত টাকার দাখিলা পাইবেক। উক্ত জমার সামিল ৪ ও ৬ নং চৌহদ্দীভুক্ত ৪ কিতার কাত্ মওয়াজী ১০/০ দশ বিঘা জমী, সালিয়ানা মং ২০৲ কুড়ি টাকা জমায় ঐ গ্রামের ৺ চণ্ডীচরণ সামন্তের পুত্র গোপাল চন্দ্র সামন্তকে কোরফা বিলি করিয়া ঐ কুড়ি টাকা ও তাহার পথকর ও পবলিককর ৷৷৵০ দশ আনা মোট

২০৷৷৶০ কুড়ি টাকা দশ আনা যাহা আমার মুনাফার জেরে আছে, আমি পুণ্য কর্ম্মে ও কীর্ত্তিকার্য্যে অর্পণ করিয়া আমার জীবিত কাল পর্য্যন্ত প্রতি সন প্রতি মাসের শুক্ল ও কৃষ্ণপক্ষের একাদশী তিথিতে উপবাসাসমর্থের অনুকল্প একজন ব্রাহ্মণ ভোজনের খরচ জন্য ৷৷০ আট আনা করিয়া মাসিক এক টাকা হিসাবে বাৎসরিক ১২৲ বার টাকা, এবং জন্মাষ্টমী, শিবচতুর্দ্দশী, মহা অষ্টমী ও শ্রীরাম নবমির উপবাসের দং ব্রাহ্মণ ভোজনের খরচ ৷৷০ আনা হিসাবে ২৲দুই টাকা এবং বৈশাখী, আষাঢ়ী, কার্ত্তিকী ও মাঘী পূর্ণিমায় ব্রাহ্মণ ভোজন জন্য ৷৷০ আট আনার হিসাবে ২৲ দুই টাকা, তদ্ভিন্ন কার্ত্তিক মাসের দীপদানের তৈল ও ঘৃতের খরচ ৪৷৷৶০ চারি টাকা দশ আনা বরাত্ রাখিলাম। আমার অবর্ত্তমানে উক্ত একাদশী তিথিতে ব্রাহ্মণ ভোজনের পরিবর্ত্তে আমার মৃত্যু তিথির দিনে, অর্থাৎ যে তিথিতে মৃত্যু হইবেক সেই তিথিতে, ব্রাহ্মণ ভোজন জন্য প্রতি সনের প্রতি মাসে শুক্ল কৃষ্ণ দুই পক্ষের তিথিতে ৷৷০ আট আনা করিয়া মাসিক এক টাকা হিসাবে বাৎসরিক ১২৲ বার টাকা এবং আমার মৃতাহে অর্থাৎ বৎসরের যে মাসে যে তিথিতে আমার শ্রাদ্ধ হয় সেই দিনের ব্রাহ্মণ ভোজনের খরচ ও নিমন্ত্রিত ব্রাহ্মণের ধুতি চাদরের মূল্য ১৷৷০ দেড় টাকা ও পৌষ মাসের শুক্ল প্রতিপদে আমার পত্নীর মৃতাহে সধবা কিম্বা ব্রাহ্মণ ভোজনের খরচ ৷৷০ আট আনা ও সাটী কি ধুতি বস্ত্রের মূল ৸০ বার আনা মোট ১৷০ এক টাকা চারি আনা, এবং শ্রাবণ মাসের শুক্ল নবমী তিথিতে আমার জ্যেষ্ঠা কন্যার মৃতাহে ঐরূপ সধবা কি ব্রাহ্মণ ভোজনের খরচ ৷৷০ আনা ও সাটী বা ধুতি বস্ত্রের মূল্য ৸০ বার আনা মোট ১৷০ এক টাকা চারি আনা, তদ্ভিন্ন জ্যৈষ্ঠ মাসের কৃষ্ণাষ্টমী অর্থাৎ যাহাকে ত্রিলোচনাষ্টমী কহে সেই তিথিতে এবং ভাদ্র মাসের অঘোরাক্ষ চতুর্দ্দশী তিথিতে আমার শিবলোক প্রাপ্তি কামনায় মৃণ্ময় উমা মহেশ্বরের প্রতিমা গঠনে, উত্তম ২ ফল ও মিষ্ট দ্রব্য সহযোগে, জ্ঞানবান লোকের দ্বারা উক্ত প্রতিমাদ্বয়ের বিধিবৈধ মতে পূজার খরচ ৪৷৷৶০ চারি টাকা দশ আনা সর্ব্বএকুন ২০৷৷৶০ কুড়িটাকা দশ আনা বরাত্ সুরত্ খরচের বন্ধান করিয়া আমার অবর্ত্তমানে ঐ কার্য্য চিরকাল সুনির্ব্বাহ হওয়া জন্য উক্ত জমাই জমির উপস্বত্বের মূল্য মং ২৫০৲ দুই শত পঞ্চাশ টাকা পরিমাণে এই নিরূপণ পত্র লিখিয়া দিতেছি যে, আপনারা ও

আপনাদিগের উত্তরাধিকারিগণ বংশাবলীক্রমে অর্থাৎ যাঁহারা আমার বংশাবলির পৌরহিত্য কার্য্য করিবেন তাঁহারা চিরদিন ঐ জমাই জমির দং জমীদারের খাজানা, বরাত্ সুরত্ আদায়ের প্রতি দৃষ্টি রাখিবেন এবং ১,২,৩ ও ৫ নং জমির কোরফা প্রজাগণের স্থানে জমীদারের দত্ত আমার নামীয় খাজানার টাকার দাখিলা লইবেন এবং তদ্দৃষ্টে তাহাদিগকে আমার স্বরূপে ঐ টাকার দাখিলা দিবেন। যদি কোন প্রজার নিকট সহজে খাজানার টাকা আদায় না করিতে পারেন তবে এই নিরূপণ পত্রের বলে তাহার নামে নালিশ করিয়া টাকা আদায় করিয়া লইবেন। কোন কোরফা প্রজা কোন জমা ত্যাগ করিলে তাহার পরিবর্ত্তে অন্য কোন পুত্র পৌত্রবান ও ব্যবসাদার ব্যক্তি যে জন জমির পাট ভালরূপে করিবে বুঝিবেন এমত ব্যক্তিকে উক্ত জমা বিলি করিবেন। ঐ কোরফা পাট্টায় আমার স্থলাভিষিক্ত স্বরূপে আপনাদিগের অথবা আপনাদিগের অবর্ত্তমানে আপনাদিগের উত্তরাধিকারিগণ মধ্যে প্রধানের দস্তখৎ হইবেক। ঐ জমার মুনাফার দং টাকা উপরের লিখিত নিয়মে ব্যয়িত হইবেক, কোন ক্রমে ঐ ব্যয়ের অন্যথা কি বিশৃঙ্খলা হইতে না পায় এবং অন্য কোন খরচে খরচ না হয়, যদি উক্ত টাকা অন্য খরচে খরচ হওয়া প্রকাশ পায় ও প্রমাণ হয়, তবে আমার উত্তরাধিকারিগণ মধ্যে যে কেহ বর্ত্তমান থাকিবেন তাঁহার প্রতি এমত ক্ষমতা রহিল যে আপনাদিগের বা আপনাদিগের উত্তরাধিকারিগণের নামে খেয়ানতের দাবিতে নালিশমতে আদালতের সাহায্যে, উপরিউক্ত ভারার্পিত কার্য্য হইতে আপনাদিগকে বা আপনাদিগের উত্তরাধিকারিগণকে অপসারিত করিয়া আমার স্বগ্রামবাসী অপর কোন ন্যায়পরায়ণ ও ধার্ম্মিক ব্রাহ্মণের হস্তে উক্ত কার্য্য ভার অর্পণ করিবেন। অপর উল্লিখিত জমির জমা নূতন বন্দোবস্তে বৃদ্ধি হইলে ঐ বৃদ্ধি মুনাফা ব্রাহ্মণভোজনে বৃদ্ধি করিয়া দিবেন, ন্যূন হইলে ঐ ন্যূন পরিমাণ টাকা বস্ত্রের মূল্য হইতে কমাইয়া দিবেন। ঐ সকল ব্রাহ্মণভোজন চিরদিন আমার বাটীতে হইবেক ভিন্ন স্থানান্তরে হইবেক না। আমার বাটির শ্রীশ্রী৺ লক্ষ্মীনারায়ণ জীউ ঠাকুরের পূজা কার্য্যে যখন যিনি ব্রতী থাকিবেন তাঁহার প্রতি ব্রাহ্মণ নিমন্ত্রণ ও আহার্য্য দ্রব্যাদি আহরণের ভার রাখিবেন। ঐ জমার জমী বা তদুপস্বত্ব আমার উত্তরাধিকারী বা অপর কেহ হস্তক্ষেপ কি দানবিক্রয় করিতে অথবা

ঐ উপস্বত্ব অন্য ব্যয়ে ব্যয় করিতে পারিবেন না। যদি করেন তাহা অগ্রাহ্য হইবেক এবং আপনারা বা আপনাদিগের উত্তরাধিকারী ও স্থলাভিষিক্তগণ তাহা নিবারণ করিতে আদালত পর্য্যন্ত সমর্থ হইবেন। এতদর্থে সুস্থ শরীরে ও স্থির চিত্তে এই নিরূপণ পত্র লিখিয়া দিলাম। ইতি সন সদর। তারিখ ২রা বৈশাখ—

তপশীল জমীর নম্বর ও চৌহদ্দী।

ইসাদী।

---

## পোষক পত্র।

মহামহিম শ্রীযুত বাবু পুরেন্দ্রনাথ বসু মহাশয়, পিতার নাম ৺ প্রভবেশ্বর বসু, জাতি কায়স্থ, সাং ব্রহ্মপুর, পং বিষ্ণুবাটী, সবরেজেষ্টরী ইষ্টেসন সাঁতোর ডিঃ দিনাজপুর, বরাবরেষু।—

লিখিতং শ্রীযদুপতি সিংহ, পিতার নাম ৺ পার্ব্বতীপতি সিংহ; ও শ্রীমধুমতী দাসী, স্বামির নাম শ্রীযুত যদুপতি সিংহ, সাকিম মনোনীতপুর, পং বাজীতনগর, সবরেজেষ্টরী ইষ্টেসন হাবুল, ডিঃ হুগলি—পোষক প্রতিজ্ঞা পত্রমিদং কার্য্যঞ্চাগে—জেলা বর্দ্ধমান, সবডিভিজন কালনার মোতালক্ পরগনে আমীরগড়ের সামিল ও থানা শ্রীবাটীর অধীন মৌজে শ্রীধরনগর, আমি যদুপতি সিংহ আমার স্বোপার্জ্জিত ধনে, ও আমি মধুমতী দাসী আমার স্ত্রীধনে খরীদা পত্তনী তালুক, যাহার মালগুজারী সালিয়ানা মং ৯৬৩৶০ নয় শত তেষট্টি টাকা দুই আনা, বর্দ্ধমানাধিপতি মহারাজাধিরাজ বাহাদুরের সরকারে ধার্য্য আছে, ঐ তালুক আমরা সন হালের গত ২৩ জ্যৈষ্ঠ তারিখে মং ৫৫০১৲ পাঁচ হাজার পাঁচশত এক টাকা পণে মহাশয়ের নিকট বিক্রয় করিয়া, রীতিমত বিক্রয় কোবালা লিখিত পঠিত করিয়া দিয়াছি। উক্ত মহল পুনঃ পুনঃ হাত্‌ফিরি ক্রমে খরীদ বিক্রয় হওয়ায়, আপনি সন্দেহ করাতে আমরা উভয়ে এই পোষক প্রতিজ্ঞা পত্র লিখিয়া দিতেছি যে, যদি আমাদিগের বায়া অর্থাৎ বিক্রয়কারী, কি আমাদিগের বায়ার বায়া, কি তাহাদিগের উত্তরাধিকারিগণ, কি অন্য জনের আপত্তিক্রমে উত্তরকালে আমাদিগের খরীদের প্রতি কোন আপত্তি ঘটনায় মহাশয়ের খরীদের ব্যাঘাত বর্ত্তে, তবে

উপরি উক্ত পণবাহার সমগ্র টাকা আমরা উভয়ে নিজ আদায়ে আদায় দিব, না দিলে মহাশয় আদালতে নালিশ করিয়া আমাদিগের কি আমাদিগের উত্তরাধিকারিগণের স্বনাম বেনাম স্থাবর অস্থাবর জায়দাদ্ ও জাত হইতে আদায় করিয়া লইবেন, তাহাতে আমরা কি আমাদিগের উত্তরাধিকারিগণ কোন ওজর আপত্তি করি কি করে সে অগ্রাহ্য। এতদর্থে পোষক প্রতিজ্ঞাপত্র লিখিয়া দিলাম। ইতি সন ১৩১৩ তেরশত তের সাল। তারিখ ২৫এ ভাদ্র।

ইসাদী।

---

## বাটী বিক্রয়ের বায়না পত্র।

মহামহিম শ্রীযুত বাবু ধনপতি সিংহ মহাশয়, পিতার নাম ৺ গঙ্গাগোবিন্দ সিংহ, জাতি কায়স্থ, পেশা চাকুরী আদি, সাং রোহিনীনগর, থানা বিরাজপুর, হাল সাং ১৯ নং অখিলচন্দ্র মিস্ত্রির গলি, চাঁপাতলা, কলিকাতা, বরাবরেষু।—

লিখিতং শ্রীনগেন্দ্রনাথ ভট্টাচার্য্য ও শ্রীবীরেন্দ্রনাথ ভট্টাচার্য্য, পিতার নাম ৺ধীরেন্দ্রনাথ ভট্টাচার্য্য, জাতি ব্রাহ্মণ, পেশা চাকুরী, উভয় সাকিম শোভাগঞ্জ, থানা কেলীগঞ্জ, জেলা হুগলি, হাল সাং ৮ নং হিদেরাম বন্দ্যোপাধ্যায়ের গলি, বৌবাজার, সহর কলিকাতা—কস্য দোতালা পাকা বাটী ও তত্তলস্থ ও তৎসংলগ্ন জমী বিক্রয়ের বায়নাপত্রমিদং কার্য্যঞ্চাগে—সহর কলিকাতা, বৌবাজার, শ্রীনাথ দাসের গলির মধ্যে নিম্নলিখিত তপশীল চৌহদ্দীস্থিত আমাদিগের যে খরীদা জমী ও তদুপরিস্থিত পাকা দোতালা বাটী আছে, যাহার মিউনিসিপেল নম্বর ২২।৩ ও যাহা কলিকাতার কালেক্টরীতে সালিয়ানা ১৷৵৫ এক টাকা সাত আনা পাঁচ পাই জমা ধার্য্যে ৯৩ নং হোল্ডিং ভুক্ত সম্পত্তি বলিয়া বসন্ত কুমার ভট্টাচার্য্য দিগের নামে লেখা যায়, ও যাহার ব্লক নং ২৭ দক্ষিণ ডিভিজন, ও ওয়ার্ডস্ নং ১৩, ওয়েষ্টারন্ নং ৪৭, বলিয়া উক্ত কালেক্টরীতে ও কলিকাতার মিউনিসিপেলিটীতে উল্লেখ আছে, এই সম্পত্তি যাহার অনুমান জমী ন্যূনাধিক দুই কাঠা তিন ছটাক দুই স্কোয়ার ফিট এগার স্কোয়ার ইঞ্চি ও তদুপরিস্থিত দক্ষিণদ্বারী দোতালা পাকা বাটী নীচে উপর সমাজ

১২ কামরা, আমরা উভয়ে পূর্ণস্বত্বে ও অন্যের বিনা সংশ্রবে স্বত্বাধিকারী থাকিয়া ভোগ দখল করিয়া আসিতেছি। এক্ষণে উক্ত সম্পত্তি আমরা বিক্রয় করিবার অভিলাষ করায় আপনি তাহা খরীদ করিতে ইচ্ছুক হওয়াতে মং ৪৩০০৲ চারি হাজার তিন শত টাকা উক্ত সম্পত্তির মূল্য ধার্য্য করিয়া ঐ ধার্য্য পণের মধ্যে অদ্য তারিখে বায়নার স্বরূপ ১০১৲ একশত এক টাকা আপনার নিকট হইতে গ্রহণ করিয়া আমরা আপনাকে অত্র বায়নাপত্র লিখিয়া দিতেছি ও অঙ্গীকার করিতেছি যে :—

১। অদ্য হইতে ৭ সাত দিনের মধ্যে উক্ত সম্পত্তির যে কোন দলীল পত্র আছে তাহার অবিকল নকল বা ট্রু কপি আপনার সমক্ষে মূল দলিলের সহিত মিলাইয়া "ট্রু কপি" বলিয়া সহী করিয়া দিয়া উক্ত নকল দলীলাদি আমরা দলীল পরীক্ষার জন্য আপনাকে বা আপনার নিযুক্ত এটর্ণি বা উকীলকে উপযুক্ত রসীদ পাইয়া ছাড়িয়া দিব। পরে ঐ সমস্ত নকল দলীল মনোনীত হইলে তাহার মূল দলীল, কোবালা রেজেষ্টরী কালে কোবালার সহিত আমরা আপনাকে দিব। উক্ত নকল দলীলাদি দাখিল করার তারিখ হইতে আপনি ১৫ দিবসের মধ্যে দলীল পরীক্ষা ও মনোনীত এবং অন্যান্য আবশ্যকীয় কার্য্য সমাধা করিয়া লইবেন, তৎপরে ৮ দিনের মধ্যে বিক্রয়-কোবালার মুসাবিদা মনোনীতমতে ষ্ট্যাম্পে লিখাইয়া স্বাক্ষর ও রেজেষ্টরী করাইয়া লইবেন এবং আমাদিগকে বায়না ১০১৲ একশত এক টাকা বাদে পণের বক্রী টাকা রেজেষ্টরী আফীসে রেজিষ্ট্রার মহাশয়ের সম্মুখে দিয়া বিক্রয় কার্য্য সমাধা করাইয়া লইবেন। সর্ব্ব সমেত অদ্য তারিখ হইতে অত্র বায়না পত্রের ৩০ ত্রিশ দিবস মেয়াদ ধার্য্য রহিল। যদ্যপি কোন কারণে দলীল পরীক্ষা ও মনোনীত করা এবং অত্র সম্পত্তি খরীদ সংক্রান্ত অন্যান্য আবশ্যকীয় কার্য্য উক্ত ত্রিশ দিনের মধ্যে শেষ হইয়া না উঠে, তবে উক্ত মেয়াদ গতে আরও ১৫ পনের দিনের মধ্যে আমরা উভয়ে কোবালা স্বাক্ষর ও রেজেষ্টরী করিয়া দিতে বাধ্য থাকিব।

২। যদ্যপি দলীল অসম্পূর্ণ ও দোষসংযুক্ত বলিয়া সাব্যস্ত হয় এবং তাহার সন্তোষজনক কারণ দর্শাইতে পারেন তবে উকীল কর্ত্তৃক দলীল পরীক্ষা ও মনোনীত করার খরচ বাবদে ১৬৲ ষোল টাকা আমরা আপনাকে

দিতে বাধ্য থাকিব এবং উক্ত বায়নার টাকা আমরা আপনাকে বেওজর ফেরৎ দিব এবং অত্র বায়নাপত্র ক্যানসেল হইবে।

৩। উক্ত সম্পত্তি সম্পর্কীয় দলীল সম্পূর্ণ ও নির্দ্দোষ সত্বেও যদ্যপি আপনি বৃথা আপত্তিতে উক্ত সম্পত্তি খরীদ করিতে অনিচ্ছুক হয়েন, তবে আদালতের সাহায্যে, আমরা আপনাকে চুক্তিসম্পন্ন করিবার জন্য বাধ্য করিতে পারিব এবং বায়নার টাকা ফেরত দিতে বাধ্য থাকিব না, এবং আমরাও যদি বিক্রয় কার্য্য সমাধা করিয়া দিতে কোন প্রকার ত্রুটী করি তবে আপনিও উক্ত প্রকারে চুক্তি পূর্ণ করাইয়া লইতে পারিবেন।

৪। পণের টাকা দেওয়ার তারিখ হইতে আমরা আপনাকে উক্ত সম্পত্তিতে দখল দেওয়াইব ও কোবালা সম্পাদন কালে উক্ত সম্পত্তির যে কোন মূল দলীল আমাদিগের নিকট আছে তাহা আমরা আপনাকে দিব।

৫। উক্ত সম্পত্তি আমরা কাহারও নিকট দান বিক্রয় বা কোন প্রকারে দায়সংযুক্ত বা বিক্রয় করিবার বায়না করি নাই, যদি এরূপ কোন কার্য্য করিয়া থাকি প্রকাশ পায়, তবে এটর্ণি বা উকীল কর্ত্তৃক দলীল পরীক্ষা করিয়া লইবার জন্য যে কোন ব্যয় হইবে তাহা আমরা আপনাকে দিব। আর যদ্যপি এই বায়নাপত্রের মেয়াদ মধ্যে আমরা এই সম্পত্তি অন্য লোকের সহিত বিক্রয় করিবার বায়না করি তবে তাহা বাতিল ও নামঞ্জুর হইবে।

৬। উক্ত সম্পত্তি খরীদ করিবার যে কোন খরচা লাগিবেক অর্থাৎ ষ্ট্যাম্পের দাম ও রেজেষ্টরী ও সার্চিং ফি ও উকীলের মেহনতানা আপনাকে দিতে হইবে, আমাদিগের সহিত কোন সংশ্রব থাকিবে না।

৭। অত্র বায়না পত্রের সমস্ত সর্ত্তে আমরা যেরূপ বাধ্য থাকিলাম, আমাদিগের ওয়ারিসান্ ও স্থলাভিষিক্তগণও তদ্রূপ বাধ্য থাকিবেক, ও আপনি যেরূপ বাধ্য থাকিলেন, আপনার ওয়ারিস্ ও স্থলাভিষিক্তগণও তদ্রূপ বাধ্য থাকিবেক।——

এতদর্থে সুস্থ শরীরে স্বেচ্ছাধীন নিম্নলিখিত সাক্ষীগণের সম্মুখে বায়না বাবুদ উপরিউক্ত ১০১৲ একশত এক টাকা নীচের তপশীলের লিখিত নোট ও নগদে বুঝিয়া পাইয়া অত্র বায়নাপত্র লিখিয়া দিলাম। ইতি তারিখ ৮ই আষাঢ়। সন ১৩১৪ তেরশত চৌদ্দ সাল। ইংরাজী ২১এ জুন, ১৯০৭ খ্রীষ্টাব্দ।

তপশীল চৌহদ্দী——

দক্ষিণ সীমানা, শ্রীগোবর্দ্ধন দাসের ২১ নং ভাড়াটীয়া বাটী ; উত্তর সীমানা, শ্রীযদুনাথ মিত্রের ভাড়াটীয়া জমী ও বাটী ; পূর্ব্ব সীমানা, ৺ মদন মোহন মিত্রের ঠাকুর বাটী ও অতিথিশালা ; পশ্চিম সীমানা, শ্রীনটবর মল্লিকের দাতব্য চিকিৎসালয়।

তপশীল নোট ও টাকা——

৯ কেতা গভর্ণমেণ্ট
করেন্সী নোট, ১০৲ দশ টাকা হিসাবে———৯০৲
নগদ———————————————১১৲

১০১৲ মং একশত এক টাকা।

লেখক শ্রী—— ইসাদী———

সাঃ নং ষ্ট্রীট, কলিকাতা।

---

## পত্তনী মহলের বাকী খাজানা সংক্রান্ত নোটিস্ ইস্তাহার।

ইস্তাহারনামা জমীদারী কাছারী মোকাম লালবাঘ, থানা ইছাপুর, জেলা পাবনা, সন ১৩১৩ তেরশত তের সাল। তাং ৯ই বৈশাখ।

বনাম।

জেলা পাবনা, পরগনে গোবিন্দবাটীর অন্তর্গত তরফ্ অমৃতধামের পত্তনীদার শ্রীযুত কান্তিচন্দ্র গুহ।

সাং লাবণ্যপুর।

মোকাম কাছারী অমৃতধাম, থানা রামনগর।

যেহেতু আপনার নামে পত্তনী মহল অমৃতধামের গত ১৩১২ সালের খাজানার বাকী বাবুদ সন ১৮১৯ সালের আট আইন অনুসারে মং ৫৮৬৷৶০ টাকার দাবিতে জেলা পাবনার কালেক্টরী কাছারীতে নালিশ উপস্থিত করায়, বর্ত্তমান সনের ১লা জ্যৈষ্ঠ তারিখে উক্ত মহল অমৃতধাম নীলাম বিক্রয়ের দিন ধার্য্য হইয়াছে। এজন্য এই নোটিস্ ইস্তাহার দ্বারা আপনাকে জানান যাইতেছে যে, উক্ত ১লা জ্যৈষ্ঠ তারিখের পূর্ব্বে আমার জমীদারী

সেরেস্তার সদর কাছারী লালবাঘ মোকামে দাবীকৃত টাকা, মুলতুবী কালের সুদ সহ, খরচা সমেত দাখিল করিবেন, নচেৎ উক্ত ১লা জ্যৈষ্ঠ তারিখে, উল্লিখিত বাকীপড়া পত্তনী মহল অমৃতধাম, পাবনার কালেক্টরী কাছারিতে বেলা ১২ ঘটিকা সময়ে প্রকাশ্য নীলামে বিক্রয় হইবে, তাহাতে আপনার কোন ওজর আপত্তি শুনা যাইবে না। ইতি। *

## প্রজার প্রতি নোটিস্। †

নোটিস বনাম শ্রীরামহরি হাজরা, পিতা মৃত দিগম্বর হাজরা, সাং রাধানগর, থানা নাটাগড়ি, পং রাণীবাটী, জেলা চব্বিশ পরগনা।——

আমার কালেক্টরী মহল উক্ত রাধানগর গ্রামের দক্ষিণপাড়ায় নীচের তপশীল চৌহদ্দী লিখিত ।৬ ছয় কাঠা খামার পতিত জমিতে তুমি বসবাস করিতে ইচ্ছা করিয়া উক্ত রাধানগরের গোমাস্তার কহতমতে ঘর বাটী প্রস্তুত পূর্ব্বক বিগত সন ১৩১২ তেরশত বার সাল হইতে বাস করিতেছ। ঐ জমির জমা ধার্য্য করিয়া লইয়া তাহার কবুলতী দাখিল, ও সরকার হইতে ঐ জমির পাট্টা গ্রহণ করিবার জন্য তোমাকে পুনঃ পুনঃ আদেশ করাতেও এপর্য্যন্ত পাট্টা গ্রহণ ও কবুলতী দাখিল করিলে না। সেমতে এই নোটিসের দ্বারা তোমাকে জ্ঞাত করা যাইতেছে যে, অদ্যকার তারিখ হইতে একমাস মধ্যে আমার সদর কাছারিতে উপস্থিত হইয়া পাট্টা গ্রহণ পূর্ব্বক রীতিমত কবুলতী দাখিল করিবা। তদন্যথায় মেয়াদ গতে তোমার নামে আইনানুসারে নালিশ উপস্থিত করা যাইবেক। ইতি সন। তারিখ।

তপশীল চৌহদ্দী।——

---

* এই নোটিস্ ইস্তেহার জমীদারের পাইক পেয়াদা দ্বারা, পত্তনীদার অথবা তাঁহার কর্ম্মচারির নিকট জারী করিয়া রসীদ লওয়া আবশ্যক। উহাদিগের অনুপস্থিতে ঐ ইস্তাহার পত্তনী মহলের প্রকাশ্য স্থানে অথবা কাছারী বাটীতে লট্‌কাইয়া জারী করতঃ গ্রামের পাইক, মণ্ডল প্রভৃতির স্থানে রসীদ লইবার নিয়ম আছে।—

† জমীদারের দত্ত নোটিস্ ও ইস্তাহারে জমীদারের স্বাক্ষর ঐ নোটিস্ আদির শিরোলিপির উপরিভাগে মধ্যস্থলে বক্রভাবে করিবার নিয়ম।

## প্রকারান্তর ঐ।

নোটিস্ বনাম শ্রীহরিদাস ঘোষ, পিতার নাম মৃত কৃষ্ণদাস ঘোষ, সাং রঘুরামপুর, থানা জিরাট, পং রামানন্দবাটী, জেলা নদীয়া।——

আমার পত্তনী তালুক উক্ত রঘুরামপুর জরীপ হইয়া মওয়াজী ৩৷৷৹ সাড়ে তিন বিঘা শালী জমির কাত্ মং ৭৲সাত টাকা জমা ধার্য্যে ইতিপূর্ব্বে তোমাকে পাট্টা দেওয়া হইয়াছে এবং তুমিও তাহার কবুলতী দাখিল করিয়াছ। সম্প্রতি পরতল জরীপে নীচের তপশীল চৌহদ্দী লিখিত ৩৷৷৹ সাড়ে তিন বিঘা জমির স্থলে ৪৷৹ চারিবিঘা পাঁচ কাঠা জমী মাপ হওয়াতে ৷৹ পনের কাঠা জমী সাবেক অপেক্ষা বৃদ্ধি হইয়াছে। ঐ বৃদ্ধি জমী পনের কাঠার কবুলতী ও অতিরিক্ত জমা সালিয়ানা ১৷৷৹ দেড় টাকা হিসাবে আমার সরকারে দাখিল করিবার জন্য তোমাকে বারম্বার জানান হইয়াছে। এপর্য্যন্ত তুমি সরকারে উপস্থিত হইয়া তাহার নিষ্পত্তি না করায়, এই নোটিসের দ্বারা তোমাকে জ্ঞাত করা যাইতেছে যে, অদ্যকার তারিখ হইতে ১৫ পনের দিবস মধ্যে তুমি আমার সদর কাছারিতে উপস্থিত হইয়া, ঐ পরতল জরীপী বৃদ্ধি জমির রীতিমত কবুলতী দাখিল ও হিসাব অনুযায়িক বৃদ্ধি খাজানা আদায় করিবা। তদন্যথায় তোমার নামে উপযুক্ত আদালতে নালিশ রুজু করা যাইবেক। ইতি সন ১৩১৩ তেরশত তের সাল। তারিখ ২৮শে বৈশাখ।

তপশীল চৌহদ্দী।——

---

## প্রকারান্তর ঐ।

জেলা নদীয়া, পরগনে সাহাবাদপুরের অন্তঃপাতি ও থানা বিজনগ্রামের অধীন চক্ চণ্ডীডাঙ্গা জমিদারী কাছারির নোটিস্।—

বনাম প্রজা শ্রীনটবর বিষুই, পিতার নাম মৃত হারাধন বিষুই, সাং চণ্ডীডাঙ্গা, মালুম করিবা।

যেহেতু চক্ চণ্ডীডাঙ্গার মাঠান জমী সকল জল সম্পোষ্য অভাবে ফশল উৎপন্নের যথেষ্ট বিঘ্ন ও ব্যাঘাত্ থাকায় পার্শ্বস্থ গ্রামাদির হারি নিরিখের অনেক ন্যূনে উক্ত মাঠের জমী সকল ইতিপূর্ব্বে বিলি করা হয়। মধ্যে

আবাদের সুবিধার জন্য ঐ মাঠে সরকার হইতে একটী পুষ্করিণী খনন করিয়া দেওয়া যায়, এবং ঐ গ্রামের উত্তরদিকস্থ বহুকালের ভরাটী গাঙ্গটিয়া খাল দিয়া কপোতাক্ষ নদির জলাগমের পথ পরিষ্কার জন্য খালের খাদ বৃদ্ধি করিয়া দেওয়ায়, এক্ষণে নদির স্রোতে খালের খাদ অধিকতর বৃদ্ধি হওয়া সূত্রে ঐ খাল জলে পরিপূর্ণ হইয়া খালের জল মাঠে নির্গত হওয়ায়, উক্ত মাঠের সমস্ত জমির উর্ব্বরা শক্তি যথেষ্ট বৃদ্ধি হইয়াছে। ঐ মাঠের মধ্যে নীচের তপশীল চৌহদ্দীভুক্ত সাত কিতা জমির কাত্ মওয়াজী ১৬৴০ ষোল বিঘা জমী, সালিয়ানা ৮৲ আট টাকা জমায়, তোমার যোতে বিলি আছে। এক্ষণে মাঠের প্রত্যেক বিঘা জমির খাজানা ১॥০ দেড় টাকা ধার্য্য হওয়া সুলভ ভিন্ন অতিরিক্ত নহে। ঐ বৃদ্ধি জমা অনুসারে কবুলতী দাখিল করিবার জন্য তোমাকে বারম্বার আদেশ করা হইয়াছে, তুমি তদ্বিষয়ে কিছুই মনোযোগ কর নাই। সেমতে এই নোটিসের দ্বারা তোমাকে জ্ঞাত করা যাইতেছে যে, তুমি অদ্যকার তারিখ হইতে একমাস মধ্যে উক্ত বৃদ্ধি হারে অর্থাৎ প্রতি বিঘা ১॥০ দেড় টাকা নিরিখ স্বীকারে তোমার যোত জমির কবুলতী দাখিল করিবা, নচেৎ মেয়াদগতে উপযুক্ত আদালতে তোমার নামে নিরিখ বৃদ্ধি ও কবুলতী দাখিল সম্বন্ধে নালিশ রুজু হইবে। ইতি সন। তারিখ।

তপশীল চৌহদ্দী—

## প্রকারান্তর ঐ।

নোটিস্ বনাম শ্রীভোলানাথ মণ্ডল, পিতার নাম মৃত কাশীনাথ মণ্ডল, সাং বারাণসীপুর, পং রাজঘাট, থানা গোবর্দ্ধনপুর, জেলা যশহর।—

এতদ্দ্বারা তোমাকে জ্ঞাত করা যাইতেছে যে, আমার জমিদারী জেলা যশহর, পং রাজঘাট, থানা গোবর্দ্ধনপুরের অধীন মৌজে বারাণসীপুরের মধ্যে নীচের তপশীল চৌহদ্দী লিখিত মওয়াজী ১১।০ এগার বিঘা পাঁচ কাঠা সুনা জমী ইং সন ১৩০৮ নাগাইদ সন ১৩১২ তেরশত বার সাল এই পাঁচ সন মেয়াদে সালিয়ানা ১৬৸৴০ ষোল টাকা দশ আনা জমায় তোমাকে মেয়াদী পাট্টা দেওয়া যায়। তুমি উক্ত জমির কারকিত্ অর্থাৎ যথাযোগ্য প্রণালিতে

চাষ ও সার মাটী আদি না দেওয়াতে জমির উৎপাদিকা শক্তির অনেক হ্রাস হইয়াছে এবং পাট্টার মেয়াদ বিগত সন ১৩১২ তেরশত বার সালে অতীত হওয়াতেও তুমি বর্ত্তমান ১৩১৩ সনে জমী পরিত্যাগ কর নাই। আগামী সনের আবাদের কাল নিকট উপস্থিত হওয়ায়, ঐ জমী কোন ভাল যোত্‌দারকে বিলি করা আবশ্যক হইয়াছে। সেমতে এই নোটিস্ দ্বারা তোমাকে জ্ঞাত করা যাইতেছে যে, তুমি উক্ত জমী অদ্যকার তারিখ হইতে ১৫ পনের দিন মেয়াদ মধ্যে পরিত্যাগ এবং বাকী খাজানা আদায় না করিলে, তোমার নামে রীতিমত উচ্ছেদের নালিশ উপস্থিত করা যাইবেক। ইতি সন ১৩১৩ তেরশত তের সাল। তারিখ ৬ই পৌষ।

তপশীল চৌহদ্দী।

## সালিশ নিষ্পত্তি পত্র।

মোকদ্দমা নং ১২৫৪, সন ১৯০৭ সাল।

শ্রীনৃত্যগোপাল চৌধুরী, সাং নিত্যানন্দপুর ———————— বাদী।
শ্রীগৌরাঙ্গ গঙ্গোপাধ্যায় ও
শ্রীকৃষ্ণসখা গঙ্গোপাধ্যায়, সাং চৈতন্যপুর ———————— প্রতিবাদিগণ।

সালিশ নিষ্পত্তি রোবকারী মোতাল্‌ক ডিঃ হুগলি, বৈঠক সালিশান শ্রীযুত বিজয়কুমার বন্দ্যোপাধ্যায় ও শ্রীযুত বরদাকান্ত রায় ও শ্রীযুত গণেন্দ্রনাথ গুপ্ত। ইংরাজী ১৯০৭ খ্রীষ্টাব্দ, ১৩ নভেম্বর। বাঙ্গালা ১৩১৪ সাল, ২৮এ অগ্রহায়ণ।

---

জেলা হুগলির দ্বিতীয় মোনসফী আদালতের বিগত ১১ই সেপ্টেম্বর তারিখের একখণ্ড রোবকারী যোগে ঐ আদালতের উক্ত নং মোকদ্দমা, যাহাতে উক্ত বাদী উপরি উক্ত প্রতিবাদিদ্বয়ের নামে বাগান পুষ্করিণী বেদখল বাবুদ মং ৮১৫৲ টাকার দাবিতে ঐ আদালতে নালিশ করিয়াছেন, ঐ মোকদ্দমা উভয় পক্ষের প্রার্থনানুসারে সালিশিতে অর্পিত হইয়া অস্মদ

সালিশগণের নিকট সমাগত হওয়ায়, উভয়পক্ষকে উপস্থিত থাকিয়া প্রমাণাদি দর্শাইবার কারণ ২৯এ সেপ্টেম্বর দিনধার্য্যমতে বিজ্ঞাপন প্রচার করা যায়। উক্ত ধার্য্যদিনে উভয়পক্ষের দলীলাদি ও সাক্ষির ইসম্‌নবিশী দাখিল হওনানন্তর ৭ই নভেম্বর তারিখে চূড়ান্ত নিষ্পত্তির দিনাবধারিত হয়। ঐ দিবস বাদির উকীল শ্রীযুত বাবু রাসবিহারী মল্লিক ও প্রতিবাদিগণের উকীল শ্রীযুত বাবু বিনোদবিহারী মিত্রের মোকাবিলায় উভয় পক্ষের মানিত সাক্ষিগণের জবানবন্দী গৃহীত হইয়া দিবাবসান হয়। পর দিবস প্রথম বৈঠকে, উভয় পক্ষের সহিত মোকদ্দমা রফা নিষ্পত্তি হইবার কল্পনা থাকা উভয়ের উকীলগণ প্রকাশ করায়, তিন দিবস মধ্যে রফানামাদি দর্শাইবার অনুমতি করা যায়। অদ্য উভয়ের পক্ষ হইতে এক যোগে এক খণ্ড রফানামা যে দাখিল হইল তৎপাঠে প্রকাশ যে, বিরোধীয় চৌহদ্দীভুক্ত বাগিচার উত্তর সীমা ১৩৸১৴০ বিঘা জমী মায় বৃক্ষাদি বাদির জমাই স্বত্বমতে উহার দখলে থাকা, এবং বাগিচার দক্ষিণ সীমাস্থিত কুমুদ পুষ্করিণির উত্তরপাড়ের এক সারি আম্র বৃক্ষ ১২টা সহ উক্ত পুষ্করিণী মায় দক্ষিণ পশ্চিম ও পূর্ব্ব পাহাড়, অর্থাৎ ঐ বাগিচার দক্ষিণাংশের ৬৷৩৴০ বিঘা জমী সমেত জলকর প্রতিবাদিগণের তালুকের খাস খামার স্বত্রে প্রতিবাদিগণের দখলে থাকা ও উভয়ের নির্দ্দিষ্ট সীমাদি চিহ্নিতরূপে পরস্পরে স্বত্বাধিকারী হওয়াদি মর্ম্মে রফা সুরত্ মোকদ্দমা নিষ্পত্তির প্রার্থনা উভয় পক্ষ করিয়াছেন। সেমতে

আদেশ হইল—

যে উপরিউক্ত রফানামা সুরত্ মোকদ্দমা নিষ্পত্তি হইবার অভিপ্রায়ে, সমাগত নথির সমস্ত কাগজাত্ জেলা হুগলির দ্বিতীয় মোনসফ্ রায় বাহাদুরের সমীপে পুনঃ প্রেরণ করা যায়। ইতি।

সালিশানের দস্তখত্।

## মহাজনী সংক্রান্ত পশ্চাৎ লিখিত নক্‌শার ব্যাখ্যা।

এই নকশার ওজনের অঙ্ক লাল সিহাহিতে লিখিতে হইবে, তাহা না হইলে টাকা ও ওজনাঙ্কের নিকাশ নিষ্পত্তিকরণে সহসা ভ্রম সম্ভব। এতদ্দ্বারা

প্রত্যেক দ্রব্যের প্রাত্যহিক ও মাসিক ক্রয় বিক্রয়ের পরিমাণ ও মূল্য এবং জিনিস ও টাকার আয় ব্যয় স্থিতি সমস্তই অবগত হওয়া যাইতে পারিবেক। দৈনিক প্রত্যেক দ্রব্যের ক্রয় বিক্রয়ের ওজন ও টাকার যে সমষ্টি মাসকাবারী ঠিকে পড়িবেক তত্তাবতের সমষ্টির সহিত ক্রয় বিক্রয়ের সর্ব্ব একুনের অঙ্ক-সমষ্টি তুল্যরূপে মিলিবে। তদন্যথায় সমষ্টির ভুল বিবেচনা করিতে হইবে, অর্থাৎ রোজ তারিখে যেমন ক্রয় ও বিক্রয়ের ও মূল্যের অঙ্ক সর্ব্বএকুনের ঘরে সমষ্টিরূপে লিখিত হয় তদ্রূপ মাসকাবারী ঠিকেও জানিতে হইবে। আর নিকাশ অর্থাৎ জিনিস ও টাকার আয় ব্যয় স্থিতি যেমন দিন দিন জানিতে পারা যায় তদ্রূপ মাসকাবারী ঠিকেও জিনিস ও টাকার আয় ব্যয় স্থিতের মাসিক নিদর্শণ স্থিরীকৃত হইবে। কেবল জিনিস ও টাকার সাবেক মৌজুদ বা সাবেক জমার ও তাহার একুনের ঘরের সমষ্টি মাসকাবারের ঠিকে পড়িবে না, ঐ একুন্‌ঘরের সমষ্টি অন্য অন্য জমার অঙ্কের সমষ্টিতে পূর্ণিত হইবেক। মাসের শেষ তারিখের যে মৌজুদ তাহাই মাসকাবারের ঠিকের মৌজুদ জানিতে হইবে। ব্যবসা আরম্ভের প্রথম মাসে সাবেক মৌজুদ না থাকায় তাহাতে শূন্য পড়িয়াছে।

যে মাস যতদিনে সমাপ্ত হয় সে মাসের নক্‌শায় ১লা অবধি শেষ তারিখ পর্য্যন্ত প্রতিদিনের নক্‌শা রীতিমত রাখা কর্ত্তব্য। পুস্তকের মধ্যে প্রতি-দিনের নক্‌শা লিখিতে গেলে বাহুল্য হয় বিধায় ৩।৪ তারিখ একত্রে এক এক ঘরে রাখা হইল। কর্জ্জদাদন খরচের নিম্নে কর্জ্জ আদায় জমা অঙ্ক বাদ দিলেই পাওনার নিকাশ হইতে পারিবে এবং ঐ বাকীঅঙ্কই বিলাতবাকী-রূপে পরিগণিত হইবে। আর কর্জ্জকর্দ্দন জমার নীচে কর্জ্জশোধ খরচাঙ্ক বাদ দিলে দেনার নিকাশ হইবে। ধনির দত্ত মূলধনও কর্জ্জকর্দ্দন মধ্যে গণনীয়। ধনির নামের খরচাঙ্ক কর্জ্জপরিশোধ গণ্যমতে ধনির নামের জমায় বাদ পড়িবেক। ধনির নামের জমা অপেক্ষা খরচ অতিরিক্ত হইলে তাহা পাওনা বা লহনা মধ্যে ধর্ত্তব্য হইবে। মাসকাবারী মোট মৌজুদ জিনিসের বিতং দিয়া লিখিতে গেলে নক্‌শা বাহুল্য হয় বিধায় লিখিত হইল না। মোট খরীদ জিনিসের ঠিকের ওজনাঙ্কের নিম্নে বিক্রীত জিনিসের ঠিকের ওজনাঙ্ক বাদ দিলেই মাসকাবারী মৌজুদ জিনিসের বিতং জানা যায়। মাসিকাবারী

মুনাফা জানিতে হইলে মাসের শেষ দিনে এবং সালতামামী মুনাফা জানিতে হইলে বৎসরের শেষ দিনে, উপরিউক্ত পৃথক মৌজুদ জিনিসের মূল্য ধরিয়া যে টাকা হয় তাহা ও বিলাতবাকীর অঙ্ক মৌজুদ টাকার অঙ্কের নিম্নে রাখিয়া মোট যে টাকা হইবেক ঐ মোট টাকার অঙ্ক হইতে উশুল বাদ দেনার অঙ্ক বাদ দিলে অবশিষ্ট যে অঙ্ক বাকী থাকিবেক তাহাই নিকর মুনাফা জানিতে হইবেক, অথবা মাসকাবারী জিনিস বিক্রয়ের একুন্‌টাকার অঙ্কের নিম্নে মোট খরিদের টাকার অঙ্ক বাদ দিয়া অবশিষ্ট যাহা থাকিবেক তাহার সহিত মাসের শেষ দিনের মৌজুদ জিনিসের মূল্যাঙ্ক যোগ দিয়া মোট যাহা হইবেক তাহা হইতে মাহিয়ানা খরচ ও ধোলাই খরচ এই উভয় খরচাঙ্ক বাদ দিয়া যাহা অবশিষ্ট থাকিবেক তাহাতেও মুনাফা স্থির হইবে।

অধিক দ্রব্যের ক্রয় বিক্রয় ও তাহার নিকাশ নিষ্পত্তি নক্‌শাওয়ারী একখানি কাগজে রাখিতে হইলে ঐ কাগজ অতিবাদ প্রকাণ্ড হয় এবং সহজে বোধগম্য হয় না। ঐরূপ স্থলে একখানি খরীদের, একখানি বিক্রয়ের, ও একখানি নিকাশের এইরূপ নক্‌শাওয়ারী পৃথক তিন খণ্ড কাগজ প্রস্তুত করিতে হইবে। ঐ খরীদ ও বিক্রয়ের পৃথক নক্‌শার সর্ব্বএকুনের সমষ্টির জিনিস ও টাকার অঙ্ক নিকাশী কাগজের নক্‌শায় এইমত উঠিবেক, অর্থাৎ রোজ তারিখের খরিদ জিনিসের সর্ব্বএকুন ঘরের ওজনাঙ্ক নিকাশী কাগজের জমায় খরীদ জিনিসের ঘরে, এবং বিক্রয় জিনিসের সর্ব্ব একুন ঘরের ওজনাঙ্ক ঐ নিকাশী কাগজের খরচে বিক্রয় জিনিসের ঘরে পড়িবেক। কিন্তু খরীদের কাগজের সর্ব্বএকুন ঘরের মূল্যাঙ্ক, নিকাশী কাগজের খরচে খরীদ খরচের ঘরে, এবং বিক্রয়কাগজের সর্ব্বএকুন ঘরের মূল্যাঙ্ক, নিকাশী কাগজের জমায় বিক্রয়জমার ঘরে রাখিতে হইবে।

এইরূপ বারমাসের বারখানি মাসকাবারের সমষ্টিতে সালতামামী জিনিস ও টাকার আয় ব্যয় স্থিতি এবং বাৎসরিক মুনাফা স্থিরীকৃত হইবে।

শব্দ—অর্থ

অন্দরে—মধ্যে।
অছি—কর্ম্মাধ্যক্ষ, ম্যানেজর।
অছিয়ত্—ভারার্পণ।
অকুয়াত্—দুষ্কার্য্য সকল।
অজুহাত—বর্ণনা পত্র, কারণ নিচয়।
অলি—অভিভাবক।
আখিরী—শেষ, বৎসরের শেষ।
আখেরাজাত্—ব্যয়াদি।
আওলাত আকর—বৃক্ষাদি।
আপোস—ঐক্য, মিল।
আমল—স্বীকার, অধিকার।
আমলনামা—অধিকার পত্র।
আমলা—কর্ম্মচারী।
আমদানী—আয়।
আম—সাধারণ।
আমানত্—গচ্ছিত।
আবওয়াব—কর।
আসবাব—বস্তু সমস্ত।
আলামত্—চিহ্ন।
আঞ্জাম—নির্ব্বাহ, নিষ্পাদন।
আরজ—প্রার্থনা।
আরজী—প্রার্থনা পত্র।
আমীন—কর্ম্মচারী বিশেষ, ক্ষেত্র মাপক।
আদালত্—বিচারালয়।
আদায়—দেওন, প্রাপণ।
আরাস্ত—শোভিত করণ।

শব্দ—অর্থ

আসামী—প্রতিবাদী, অপরাধী।
আয়েন্দা—ভবিষ্যৎ, আগামী।
ইনাম—পুরস্কার।
ইম্‌সন—বর্ত্তমান সন।
ইমারত্—ইষ্টকালয়।
ইর্‌সাল—প্রেরণ, জমীদারের নিকট খাজানা প্রেরণ।
ইসম্ নবিসী—নামের লিষ্ট।
ইজারদার—যে ইজারা রাখে।
ইজারদারী—ইজারা সম্বন্ধীয় লভ্য।
ইসাদী—সাক্ষী।
ইস্তিম্‌রারী—চিরস্থায়ী।
ইস্তাহার—ঘোষণা পত্র।
ইয়াদ্‌দাস্ত—স্মারক লিপি।
ইস্তফা—ত্যাগ।
ইস্তক—হইতে।
উমেদ—ভরসা।
উশুল—আদায়।
একরার—প্রতিজ্ঞা, স্বীকার।
এয়োজ—বিনিময়।
এজ্জৎ—সম্মান।
এজ্জেতাছার—সম্মান বিশিষ্ট।
এজমাল—অবিভক্ত।
এজহার—ব্যক্তকরণ,শপথ, উক্তি।
এব্‌নে—পুত্র।
এলাকা—সম্বন্ধ, ক্ষমতা, অধিকার।
এলাকাত্—ব্যবধান সমূহ,বিষয় সকল।

শব্দ—অর্থ

এত্তেলা—বিজ্ঞাপন।
এস্তেকাল—হস্তান্তর।
ওগয়রহ্—ইত্যাদি।
ওজর—আপত্তি।
ওজেহ্—হেতুবাদ।
ওলদে—পুত্র।
ওহাদা—পদ, ভারের কর্ম্ম।
ওয়াকিফ্—জ্ঞাত।
ওয়াদা—কাল, নিয়ম।
ওয়াপেস্—ফিরিয়া দেওয়া।
ওয়ারিসান্—উত্তরাধিকারিগণ।
ওয়াসিলাত্—তুমার, খাজানা মোকাবিলা করণ।
কবজ—করপ্রাপ্ত নিদর্শণ লিপি।
কট—নিয়ম।
কড়ার—প্রতিজ্ঞা, নিয়ম।
কড়ার ওয়াকী—যথার্থ, প্রকৃতার্থ।
কবুল—স্বীকার।
কবুলতী—স্বীকৃত পত্র।
কারপরদাজ—কর্ম্মচারী।
কারকুন্—জমিজমার হিসাবকারক কর্ম্মচারী।
কামাল—সম্পূর্ণ।
কাহিলী—শৈথিল্য।
কায়েম—স্থির, দৃঢ়।
কিস্তি—সময়ের নিয়ম।
কিস্তি বকিস্তি—পুনঃ পুনঃ নিয়ম।

শব্দ—অর্থ

কিশমত্—পটী, সামান্য গ্রাম।
কিতা—খণ্ড।
কুত্—অনুমান, সংখ্যা।
কুল্লেহম—সামুদায়িক।
কৈফিয়ত্—অবস্থা, বিবরণ, হেতু দর্শান।
কোবালা—বিক্রয় পত্র।
কোরফা—অধীনস্থ।
ক্রোক—বদ্ধ, আটক।
ক্রোক সাঁজওয়াল—বদ্ধভূমি আদি বিষয়ে নিযুক্ত ব্যক্তি।
খত্‌রা—অপচয়।
খরিদ—ক্রয়।
খাস—অসাধারণ, বিশেষ।
খাস খামার—যে জমী প্রজা বিলি ভিন্ন পতিত থাকে।
খাজানা—কর, রাজস্ব।
খাজাঞ্চী—কোষাধ্যক্ষ।
খানাবাড়ী—বসত্ বাটী।
খারিজ—চ্যুত, ত্যাগ।
খুঁটাগাড়ী—কীলক রোপন।
খুঁট—মিল, ঐক্য।
খেতাব—উপাধী।
খেয়ানত্—ক্ষতি।
খেরাজী—করভুক্ত, সকর।
খেলাপ—বিপরীত, বহির্ভূত।

শব্দ—অর্থ

খেসারত্—ক্ষতি।
খোদ—স্বয়ং।
গাফিলী—শৈথিল্য, অনবধান।
গির্বি—বন্ধক।
গুজরাত্—মারফত্, দ্বারা।
গেরেফ্তার—ধৃত করণ।
গের্দ্দি—সংগ্রহ।
গোলজার—সুশোভিত।
গোয়েন্দা—চর।
চালান্—প্রেরণ, প্রেরণ লিপি।
চৌহদ্দী—চতুঃসীমা।
ছয়লাবী—জলপ্লাবন।
ছায়েল—আবেদনকারী।
ছাড়—ত্যাগ পত্র।
ছানি—পুনঃ, দ্বিতীয়বার।
জওয়াব—উত্তর।
জওয়াব দিহি—উত্তর প্রদান, দায়।
জওয়াবলজওয়াব—প্রতিউত্তর, প্রতিবাদির আপত্তিতে বাদীর উত্তর।
জহরাত্—মণিময় আভরণ।
জব্দজমী—বদ্ধভূমি।
জমাবন্দী—ভূমির করাবধারণ।
জমীদারী—ভূমি সম্পত্তি, যে ভূমির কর গভর্ণমেণ্টে দিতে হয়।
জরীপ—ভূমির পরিমাণ নির্ণয়।
জরিমানা—অর্থদণ্ড।

শব্দ—অর্থ

জবানী—বাচনিক, মৌখিক।
জাত—সমূহ, শরীর।
জায়দাদ্—স্থাবর অস্থাবর বিষয়।
জায়নশীন্—স্থলাভিষিক্ত, কর্ম্মচারী।
জারী—প্রচার।
জানেব—পক্ষ।
জাবেতা—নিয়ম, দস্তুর।
জায়দাদ্—সম্পত্তি।
জায়েজ—সিদ্ধ, সাব্যস্থ।
জালসাজী—কৃত্রিম।
জিম্মা—ভারগ্রহণ, নিকটে রাখন।
জুমুল—সমষ্টি, একুন।
জুলুম—অত্যাচার।
—পত্নী।
জেরা—বিপরীত পক্ষ কর্ত্তৃক জবান্‌বন্দী গ্রহণ।
ডিহি—গ্রামাদির প্রধান গ্রাম।
ডিহিদার—গ্রাম্য মণ্ডল স্বরূপ কর্ম্মচারী।
তকরার—বাদানুবাদ, পুনরুক্তি।
তক্‌সিম—অংশ।
তকসির—অপরাধ।
তগীর—কর্ম্মচ্যুত।
তছরূপ—ক্ষতি, অপব্যয়।
তজ্‌বীজ—পরীক্ষা, অনুসন্ধান, বিচার।
তদ্‌বীর—উদ্যোগ, উপায়, চেষ্টা।
তন্‌কী—অনুসন্ধান।

শব্দ—অর্থ

তনখা—বৃত্তি।

তপশীল—জায়।

তফরিক—বিভিন্ন।

তমস্থক—ঋণ গ্রহণ পত্র, খত্ পত্র।

তম্বী—অনুযোগ, তিরস্কার।

তরফ্—পক্ষ, প্রধান গ্রাম।

তরফ ছানি—বিপরীত পক্ষ।

তরতফাৎ—ইতর বিশেষ।

তরদ্দুদ্—কৃষিকার্য্য, চেষ্টা।

তরতিব—শৃঙ্খলা, পর পর ক্রম।

তরমিম্—সংশোধন।

তহবীল—জিম্মার টাকা।

তহকীক—তদন্ত।

তহসীল—করাদি সংগ্রহ করণ।

তহসীলদার—কর সংগ্রহ কারক।

তদারক—তথ্য, সন্ধান।

তস্দিক—প্রমাণ করণ, সাব্যস্থ করণ।

তা—পর্য্যন্ত।

তায়দাদ—সংখ্যা, আদালত জানত দলীল বিশেষ।

তাকীদ—দ্রুত, শীঘ্র।

তাগাবী—যোত্রহীন প্রজাকে আবাদ জন্য যে ঋণ দেওয়া যায়।

তাবে—অধীন।

তামীল—সমাধা, সম্পাদন।

তাহুত্—সংখ্যা, কালেক্টরী জমীদারির নম্বর।

শব্দ—অর্থ।

তুমার—উশুলী করের মোকাবিলা করণ।

তেজারত্—ব্যবসা, বাণিজ্য।

তৌজী—মহলাদির আদায়ের হিসাব।

দগাবাজী—প্রবঞ্চনা, তঞ্চকতা।

দফ্তর—সেরেস্তা।

দরোবস্ত—আদ্যোপান্ত।

দরমাহা—মাসিক বেতন।

দরপেশ—উত্থাপন, সমীপস্থ করণ।

দস্ত বদস্ত—হাতে হাতে।

দফাওয়ারী—ক্রমান্বয়, একাদিক্রমে।

দস্তাবেজ—দলীল, নিদর্শণ পত্র।

দরি—বর্ত্তমান সম্বন্ধীয়।

দাদ্ ছতদ্—দেওয়া লওয়া।

দাওয়া—দাবী।

দাখিল—দর্শান, দেওন।

দাখিলা—ভূমির কর সম্বন্ধীয় রসীদ।

দায়াদ—উত্তরাধিকারী।

দায়ের—উপস্থিত।

দোরস্ত—সটীক।

দোরস্তী—যথার্থ।

দোয়াজ্দামাহী—সাম্বৎসরিক।

নজর—উপঢৌকন।

নাতান্—অসঙ্গতি সম্পন্ন।

নজীর—দৃষ্টান্ত।

নামঞ্জুর—অগ্রাহ্য।

নাবালক—অপ্রাপ্ত বয়স্ক।

শব্দ—অর্থ

নামা—পত্র।
নারাজ—অসম্মত।
নিকাশ—ভারের কর্ম্ম বুঝাইয়া দেওয়া, শেষ হওয়া।
নিকাশী—নিকাশ সম্বন্ধীয়।
নিসা—দায় গ্রহণ, দায়ী হওন।
নিশানী—চিহ্ন।
নিশান্ দিহি—সনাক্ত কৃ, চিনাইয়া দেওয়া।
নিরিখ—ভূমির বিবিধ কর।
নেয়াবতী—নায়েবী।
পণবাহা—পণাপণ।
পয়মায়েশ—মাপ।
পয়স্থি—নদী ভরাটী।
পত্তনীদার—যে পত্তনী রাখে।
পাওনা—প্রাপ্য।
পাপর—যোত্রহীন ব্যক্তি।
পেশ—সমীপস্থ করণ।
পেস্কার—প্রধান কর্ম্মচারির নিম্ন পদ।
পোশীদা—গোপন।
প্রতিবাদী—যাহার বিরুদ্ধে নালিশ করা যায়।
ফয়সালা—আদালতের আদেশ সূচক নিষ্পত্তি পত্র।
ফারগ্ খত্—মুক্ত পত্র, ফারখত্।
ফাজিল—আয়াধিক্য ব্যয় অঙ্ক।

শব্দ—অর্থ

ফারখতী—অব্যাহতি।
ফি—প্রত্যেক, প্রতি।
ফিরিস্তি—কাগজাদির লিষ্ট।
ফেরারী—পলাতকা।
ফেরফার—পরিবর্ত্তন।
ফেরেব—কৃত্রিম, তঞ্চক।
ফেলসানী—গর্ভশ্রাব করণ।
ফ্রোক্ত—বিক্রয়।
ফৌতী—মৃত প্রজা সম্বন্ধীয়।
বকলম—একের হস্তাক্ষরে অন্যের নাম লিখন।
বখরা—ভাগ, অংশ।
বদস্তুর—অনুযায়ী, অনুরূপ।
বনাম—নামে।
বয়নামা—বিক্রয় পত্র।
বজায়—স্থিরতর।
বরাওর্দ—বন্ধান, নিয়ম।
বলুগিয়ত্—বয়ঃপ্রাপ্ত।
বকেয়া—বাকী খাজানা।
বন্দোবস্ত—নিয়ম নির্দ্ধারণ, ব্যবস্থা করণ।
বাদী—যে নালিশ করে।
বাব্‌সবব্—ন্যায্যকর ভিন্ন প্রাপ্য।
বাবত্, বাবুদ—প্রসঙ্গ, সম্বন্ধ।
বাসন্দ—থাকুন।
বাহাল—নিযুক্ত, স্থিরতর।
বাতিল—মিথ্যা, রহিত।

শব্দ—অর্থ

বাসিন্দা—বাস কারক।
বাফিয়ত্—নিরাপদ।
বাজে জমী—নিষ্করভূমি।
বাহানা—ছল।
বাজেয়াপ্ত—লঙ্ঘন, মজুরা না দেওন।
বাটওয়ারা—বিভাগ, বণ্টন।
বারবরদারী—যাতায়াত খরচ।
বিমর্জ্জিম—অনুসারে।
বাঁশগাড়ী—বংশ রোপণ।
বে—বহির্ভূত, ব্যতীত।
বিতং—বিশেষ বিবরণ।
বেলকুল—সমুদায়।
বেলমোক্তা—সর্ব্ব সাকল্য, নিদ্ধার্য্য।
বে-আবরু—অসম্ভ্রম, লজ্জা হানি।
বেনাম—অন্যনাম, গুপ্তনাম।
বেকবুল—অস্বীকার।
বেকসুর—নির্দ্দোষ।
বেদস্তুর—রীতিবহির্ভূত।
বেমৌসিম—অসাময়িক।
বেসিজিল—শৃঙ্খলা বহির্ভূত।
বেন্তে—কন্যা।
বৈঠক—অধিবেশন।
মজকুর—উক্ত, উল্লিখিত।
মওয়াজী—ভূমির অঙ্কর পূর্ব্ব ব্যবহার্য্য সংজ্ঞা।
মফঃস্বল—গ্রামাদির পল্লিস্থান, গোপন, হিসাবের তপশীল।

শব্দ—অর্থ

মদিউন্—দেন্দার।
মবলগ—টাকার পরিমাণ, টাকার অঙ্কের পূর্ব্ব ব্যবহার্য্য সংজ্ঞা।
মবলগ্বন্দী—মোট অঙ্কের অঙ্করী করণ।
মহকুমা—সামান্য কাছারী।
মনাসিব—উচিত, ন্যায্য।
মহাফেজ—কাগজাদি রক্ষক কর্ম্মচারী।
মজুরা—প্রাপন, মিনাহ পাওন।
মাতব্বর—প্রধান, বিশ্বাসী।
মায়—সহিত, সহ।
মাল—সকরভূমি।
মাফিক—অনুযায়ী, মত।
মালগুজারী—রাজকর, রাজস্ব।
মালগুজারদারান্—করপ্রদগণ।
মাল জামিন্—বস্তু বদ্ধ সম্বন্ধীয় প্রতিভূ।
মাস্কাবার—মাসিক আয় ব্যয়ের হিসাব, মাস সমাপন।
মাহালাত্—মহল সকল, গ্রাম সকল।
মালিক—স্বত্বাধিকারী, কর্ত্তা।
মালিকানা—কমিশন বিশেষ।
মামুল—চিরনিয়ম, ভোগ্য।
মালুম—জ্ঞাপন, জানা।
মামেলা—মোকদ্দমা, অভিযোগ।
মিছিল—নথী।

শব্দ—অর্থ

মিনাহ্—কর্ত্তন, বাদ দেওন।
মুনশী—লিপি লেখক কর্ম্মচারী।
মুচ্‌লকা—শান্তিরক্ষা ও সদাচরণ জন্য জামীন্‌নামা।
মুনাফা—লভ্য।
মুদাফত্—পূর্ব্বাধিকারী।
মুসমা—মিনাহ্, মজুরা।
মেরামত—জীর্ণ সংস্কার।
মেয়াদী—নিয়ম কালীক।
মেহনতানা—পারিশ্রমিক।
মোকরর—নিয়োগ, নিযুক্ত।
মোকররী—চিরস্থ, স্থিরতর।
মোছল্লম—সমগ্র, সামুদায়িক।
মোকাবিলা—ঐক্য করণ, সম্মুখ।
মোতফরেক—স্বতন্ত্র।
মোতাবেক্—অনুযায়ী।
মোতালক—সীমা, অন্তর্গত।
মোদ্দত—নিয়ম কাল।
মোজাহেম—আপত্তি।
মৌকুফ—রহিত।
মৌজা—গ্রাম।
মৌরূস—পূর্ব্ব পুরুষ।
মৌরূসী—চির স্বত্ব বিশিষ্ট।
রকবা—রকম, অংশ।
রকম—প্রকার, অংশের পরিমাণ।
রগ্‌বত্—ইচ্ছা।
রদ্—রহিত, স্থগিত।

শব্দ—অর্থ

রদ্দ জওয়াব—পুনরুত্তর।
রসদ—রাজ সৈন্যের ভক্ষণার্থ দ্রব্যাদি।
রসুম—শুল্ক।
রসীদ—প্রাপ্ত লিপি।
রাজী—সম্মত
রাইয়তী—প্রজাই।
রাস্তী—অবক্রতা, সারল্য।
রাহাজানী—রাজপথে সর্ব্বস্বাপহরণ
রাহাগির—পথিক, ভ্রমণকারী।
রূপোস—লুক্কায়িত।
রেওয়াজ—রীতি।
রুজু—লিপ্ত, উত্থাপন।
রেসবৎ—উৎকোচ।
রোকসতী—বিদায় সম্বন্ধীয়।
রেয়াৎ—অব্যাহতি।
রোজ—দিন।
রোবকারী—আদেশ পত্র।
লক্ত—যুক্ত, সংলগ্ন।
লওয়াজিমা—জমীদারী সম্বন্ধীয় কাগজ, প্রয়োজনীয় দ্রব্য সমূহ।
লাট—গ্রামসমূহসূচক সংজ্ঞা।
লাখেরাজ—নিষ্কর।
লেন্‌দেন্—টাকা আদান প্রদান।
শিকস্তি—নদীকূলের ভগ্নতা।
শুরু—আরম্ভ।

শব্দ—অর্থ

ষষমাহী—ষাণ্মাসিক।

সদর—প্রধান, উচ্চ, সম্মুখ।

সন্হাল—বর্ত্তমান সন।

সওদা—ক্রয় বিক্রয়, বাণিজ্য।

সওয়াল—প্রশ্ন।

সনন্দ—ভূম্যাদি সম্পত্তি বা বিষয় কার্য্য প্রদান সম্বন্ধীয় লিপি।

সবব—হেতু।

সরকার—সংসার।

সরাকত্—অংশদারী।

সরবরাহ—নির্ব্বাহ, চালান।

সরবরাহকার—নির্ব্বাহ কর্ত্তা।

সরহদ্দ—সীমা।

সরাসরী—স্বত্ব সাব্যস্থ ভিন্ন মোকদ্দমা।

সফিনা—সাক্ষী তলবের হুকুমনামা।

সরিক—অংশী।

সমেত—সহিত।

সাফিনামা—আপোষ নিষ্পত্তির সম্মতি সূচক দরখাস্ত।

সাজশ—ষড়যন্ত্র।

সালতামামী—সাম্বৎসরিক, বাৎসরিক আয় ব্যয়ের হিসাব।

সাদী সেলামী—বিবাহ সম্বন্ধীয় প্রণামী।

সাবালক—প্রাপ্ত বয়স্ক।

শব্দ—অর্থ

সামিল—সহযোগ।

সালিয়ানা—সাম্বৎসরিক, বার্ষিক।

সাবুৎ—প্রমাণ।

সাবেক—পূর্ব্ব।

সায়ের—ভূমির নিকর কর ভিন্ন জলকর ফলকর ইত্যাদি।

সাহিদ্—সাক্ষী।

সিজিল—শৃঙ্খলাবদ্ধ।

সুরত্—অনুসারে।

সেওয়ায়—ব্যতীত।

সেরেস্তা—কাছারী, দপ্তরখানা।

সেহা—প্রাপ্ত করাদি সম্বন্ধীয় হিসাব।

সোবে—সন্দেহ।

হকদার—প্রকৃত অধিকারী।

সোলেনামা—আপোষ নিষ্পত্তি পত্র।

হক্‌সফা—অন্যের অগ্রে সম্পত্তি ক্রয় করণের অধিকার।

হকিয়ত্—স্বত্ব, স্বত্ব সাব্যস্থর নালিশ।

হরবিরু—নানা প্রকারের জমী।

হরজ—বিঘ্ন, ক্ষতি।

হরক্কত্—ব্যাঘাত্।

হকুক—স্থাবর বিষয়, স্বত্ব।

হলফ্—শপথ।

হা—সমূহ।

হাকীম—বিচারপতি।

শব্দ—অর্থ

হাজির—উপস্থিত।

হাজির জামিন্—উপস্থিত করণক প্রতিভূ।

হাওয়ালা—অর্পণ, দেওন, চির স্বত্ব বিশিষ্ট ভূমি।

হামকালেব—সম্পর্কীয়, তুল্য, সদৃশ।

হার—দর, নিয়ম।

হাল—বর্ত্তমান অবস্থা।

হালশানা—জ্ঞাতশীল সংজ্ঞক গ্রামের চাকর।

হামরাও—অনুগামী, সঙ্গী।

শব্দ—অর্থ

হাবিলী—প্রাসাদ, বাটী, ঘর।

হাসিল—উর্ব্বরা, সমাধা, প্রাপ্তি, লভ্য।

হিস্যা—অংশ।

হুকুমনামা—অনুজ্ঞা পত্র।

হুরমৎ—সম্মান, সম্ভ্রম, খ্যাতি।

হেফাজত্—সাবধান, রক্ষা-করণ।

হেবা—দান।

হোশিয়ারী—দক্ষতা, অপ্রমাদ-শীলতা।

## ষ্ট্যাম্প আইন।

ষ্ট্যাম্প বহুবিধ। পাট্টা, কবুলতী, খত্, মোক্তারনামা প্রভৃতি দলীল ষ্টাম্প-কাগজে লিখিত পঠিত হওয়ার নিয়ম। যে দলীল যত মূল্যের ষ্ট্যাম্পে লেখাপড়া করা কর্ত্তব্য নিম্নে তাহায় তালিকা সন্নিবেশিত হইল।

ক। বিক্রয় কোবালা :—

৫০৲ টাকা পর্য্যন্ত ... ... ... ... ৷৹ আনা

৫০৲ টাকার উপর ১০০৲ পর্য্যন্ত ... ... ... ১৲ টাকা

১০০৲ এক শত টাকার উপর একহাজার টাকা পর্য্যন্ত প্রত্যেক একশত বা তাহার ভগ্নাংশের বাবদ ১৲ টাকা। এক হাজার টাকায় শত করা এক টাকা হিসাবে ১০৲ টাকা, এক হাজার টাকার উপর প্রত্যেক ৫০০৲ টাকা বা তাহার ভগ্নাংশ ৫৲ টাকা।

খ। কর্জ্জ খত্।—

১০৲ টাকা পর্য্যন্ত ... ... ৶৹ আনা।

১০৲ টাকার উপর ৫০৲ পর্য্যন্ত ... ।৹ আনা ।

৫০৲ টাকার উপর ১০০৲ পর্য্যন্ত ... ৷৹ আনা।

১০০৲ টাকার উপর ১০০০৲ টাকা পর্য্যন্ত প্রত্যেক একশত বা তাহার ভগ্নাংশের বাবদ ৷৹ আট আনা। এক হাজার টাকায় শতকরা আট আনা হিসাবে ৫৲ টাকা। এক হাজার টাকার উপর প্রত্যেক ৫০০৲ শত টাকা বা তাহার ভগ্নাংশ ২৷৹ আড়াই টাকা।

খতের ষ্ট্যাম্প যে হিসাবে দেওয়া হয়, নীচের লিখিত দলীলগুলির ষ্ট্যাম্পও সেই হিসাবে দেওয়া হইয়া থাকে,—

(১) জামিনীনামা।

(২) বাটওয়ারা নামা (যে সম্পত্তি বিভাগ হয় তাহার মোট মূল্য হিসাবে)।

(৩) ফারখত্। হাজার টাকা পর্য্যন্ত খতের কাগজ, হাজারের উর্দ্ধ হইলেও ৫৲ টাকার কাগজে লেখাপড়া হইয়া থাকে।

(৪) সালিশী রোয়দাদ।—ঘরাও সালিশ হইলে ও সম্পত্তির মূল্য হাজার টাকা পর্য্যন্ত হইলে ঐ মূল্য পরিমাণ টাকার খতের কাগজে, তদূর্দ্ধে ৫৲ টাকার কাগজেই লেখাপড়া হইয়া থাকে।

(৫) কর্ম্মচারিগণের কবুলতী।—গোমাস্তা ও অন্যান্য কর্ম্মচারিরা আপন আপন ভারের কর্ম্মকার্য্য নির্ব্বাহ ও আদায় উশুলী টাকার হিসাব নিকাশ দেওয়ার জন্য মনিব বরাবর সম্পত্তি আদি আবদ্ধ রাখিয়া যে কবুলতী লিখিয়া দেয় ঐ কবুলতির লিখিত টাকার পরিমাণ হাজার টাকা পর্য্যন্ত হইলে ঐ টাকার খতের কাগজে, তদূর্দ্ধেও ৫৲ টাকার কাগজে লেখাপড়া হইয়া থাকে। ক্ষতিপূরণ পত্র লিখিত পঠিতেও এইমত ষ্ট্যাম্প দিতে হয়।

(৬) মীমাংসা পত্র (নিষ্পত্তি সূচক সম্পত্তির মূল্য হিসাবে)।

গ। বন্ধকী খত্ বা মর্টগেজ ঃ—

(১) লিখিত পঠিতের সময় যদি বন্ধকী সম্পত্তি মহাজনের দখলে রাখা হয় অথবা রাখার অঙ্গীকার করা হয় তবে কোবালার কাগজ।

(২) বন্ধকী সম্পত্তি মহাজনের দখলে না দিয়া অথবা দখলে রাখিবার কোন অঙ্গীকার না করিয়া টাকা কর্জ্জ লইলে খতের কাগজ।

ঘ। এক সম্পত্তি একবার বন্ধক রাখিয়া সেই সম্পত্তির উপর সেই মহাজনের নিকট পুনরায় টাকা কর্জ্জ লইলে—

(১) সম্পত্তি মহাজনের দখলে থাকিলে শেষে যে টাকা কর্জ্জ লওয়া যায়, তাহার বাবদ কোবালার কাগজ।

(২) সম্পত্তি মহাজনের দখলে না থাকিলে খতের কাগজ।

ঙ। বন্ধক খালাশপত্র, অর্থাৎ বন্ধকী সম্পত্তি খালাশ লইবার জন্য লেখাপড়া করিতে হইলে যদি এক হাজার বা এক হাজারের কম টাকার জন্য সম্পত্তি আবদ্ধ রাখা হইয়া থাকে, তবে উক্ত খালাশপত্রের লিখিত টাকার পরিমাণে কোবালার কাগজে লিখিত পঠিত আবশ্যক। এক হাজার টাকার অধিক হইলেও দশ টাকার কাগজেই লেখাপড়া হইয়া থাকে।

চ। বন্ধকী খত্ বা ইজারার স্বত্ব কি স্থাবর ট্রষ্ট সম্পত্তি হস্তান্তর করিতে হইলে উর্দ্ধ সংখ্যায় ৫৲ টাকার কাগজ আবশ্যক হয়, কিন্তু ঐ সমস্ত বিষয় ৫৲ টাকার কম মূল্যের কাগজে লিখিত পঠিত থাকিলে, প্রথমে যে মূল্যের

কাগজে লেখাপড়া ছিল, হস্তান্তর পত্রও সেই মূল্যের কাগজে হইয়া থাকে।

ছ। পাট্টা—

( ১ ) বিনাপণে—

এক বৎসরের কম মেয়াদে যদি কোন পাট্টা দেওয়া যায় তাহা হইলে খাজানার পরিমাণ খতের কাগজ।

এক বৎসর হইতে তিন বৎসর পর্য্যন্ত মেয়াদে পাট্টা দিতে হইলে, এক বৎসরের খাজানা ধরিয়া ঐ টাকার পরিমাণ খতের কাগজে লেখাপড়া হয়। বাৎসরিক খাজানার পরিমাণ কম বেশী থাকিলে ঐ কয়েক সনের মোট খাজানা ধরিয়া বাৎসরিক খাজানা স্থির করিতে হয়।

তিন বৎসরের অধিক কালের জন্য পাট্টা দিতে হইলে, যদি বাৎসরিক খাজানার পরিমাণ সমান না থাকে তবে সমস্ত কয়েক সনের খাজানা সমষ্টি মতে বাৎসরিক খাজানার পড়ন করিয়া এক সনের খাজানার পরিমাণে কোবালার কাগজে লেখাপড়া করিতে হয়।

( ২ ) বিনা পণে মেয়াদী অর্থাৎ কোন অনির্দ্দিষ্ট কালের জন্য পাট্টা দিতে হইলে, প্রথম দশ সনের খাজানা একত্র যোগ করিয়া ঐ যোগাঙ্কের দশমাংশ বাৎসরিক খাজানা হিসাবে ধৃতমতে, এক সনের খাজানার পরিমাণ কোবালার কাগজে লিখিত পঠিত করিতে হয়।

( ৩ ) স্থিরস্থায়ী বন্দোবস্তের পাট্টা হইলে, প্রথম ৫০ পঞ্চাশ বৎসরের খাজানা একত্র যোগ করিয়া ঐ যোগাঙ্কের পঞ্চমাংশ পরিমাণ টাকার বিক্রয় কোবালার কাগজে লেখাপড়া করিতে হয়।

( ৪ ) পণ আর খাজানা এই দুই দিবার কথা থাকিলে বিনা পণে পাট্টা দিতে হইলে যে ষ্ট্যাম্প লাগিত, তাহার উপর পণের বাবদ বিক্রয় কোবালার ষ্ট্যাম্প যত মূল্যের লাগিবে এই দুই ষ্ট্যাম্পের মূল্য হিসাব করিয়া মোট এক খানি ষ্ট্যাম্প খরীদ করা আবশ্যক।

জ। পাট্টা সম্বন্ধে কোন চুক্তিপত্র লেখাপড়া করিতে হইলে, পাট্টার সহিত সমান ষ্ট্যাম্প দিতে হয়। কিন্তু উপযুক্ত ষ্ট্যাম্পে চুক্তিপত্র লেখাপড়া হইয়া পরে পাট্টা হইলে ঊর্দ্ধ সংখ্যা আট আনার ষ্ট্যাম্প দিতে হইবে।

ঝ। পাট্টা উপযুক্ত ষ্ট্যাম্পে লিখিত পঠিত হইলে কবুলতী এক টাকার

ষ্ট্যাম্পেই হইতে পারে, কিন্তু এক টাকার কম ষ্ট্যাম্পের পাট্টা হইলে পাট্টা ও কবুলতী সমান সমান ষ্ট্যাম্পে লেখাপড়া হইয়া থাকে।

ঞ। কোন পাট্টার লিখিত জমী ইস্তফা (পরিত্যাগ) করিতে হইলে, ত্যাগপত্র ৫৲ টাকার কাগজে লেখাপড়া করা আবশ্যক, কিন্তু মূল পাট্টায় ৫৲ টাকার কম ষ্ট্যাম্প থাকিলে, পাট্টার সহিত সমান ষ্টাম্প দিলেই চলে। প্রকৃত চাষের জমির মেয়াদ এক বৎসর পর্য্যন্ত হইলে, ও তাহার খাজানা একশত বা তাহার কম টাকা হইলে, সে জমীর পাট্টা কবুলতী ষ্ট্যাম্পে লেখাপড়া করিবার প্রয়োজন নাই। ঐ জমী পরিত্যাগ করিতে হইলে সেই ত্যাগপত্র বা ইস্তফা নামাতেও ষ্ট্যাম্পের আবশ্যক নাই।

ট। আদালতে নীলামে কোন সম্পত্তি খরিদ করিয়া সার্টিফিকেট অর্থাৎ বয়নামা লইতে হইলে, বিক্রয় কোবালার ষ্ট্যাম্প দিতে হয়।

ঠ। সম্পত্তি বিনিময় করিতে হইলে অপেক্ষাকৃত অধিক মূল্যের সম্পত্তি থাকিলে তাহারই মূল্য ধরিয়া সেই মূল্যের পরিমাণ বিক্রয় কোবালার কাগজ দিতে হয়।

ড। দানপত্র বা হেবানামায় সম্পত্তির মূল্যের পরিমাণ কোবালার কাগজ দিতে হয়।

ঢ। কুড়ি টাকার উপর কোন ঋণ স্বীকারপত্রে, চেক বা রসীদে এক আনা মূল্যের পোষ্টেজ ষ্ট্যাম্প বসাইতে হয়।

ণ। মুদ্দতী হুণ্ডী বা হ্যাণ্ডনোট ২০৲ কুড়ি টাকার অধিক হইলে এবং চাহিবামাত্র টাকা পরিশোধের অঙ্গীকার থাকিলে ঐ হুণ্ডী বা নোট এক আনা মূল্যের পোষ্টেজ ষ্ট্যাম্পযুক্ত করিতে হয়।

ত। অছি নিয়োগপত্র ... ... ... ১৫৲ টাকা ষ্ট্যাম্প

থ। কোন কোম্পানি অর্থাৎ ... ...
সম্প্রদায়ের নিয়মপত্র ... ... ... ২৫৲ টাকা "

দ। বখরানামা।
অংশীদারের মূলধন পাঁচশত টাকার
অনধিক হইলে ... ... ... ২৷৷০ টাকা "
তদূর্দ্ধে ... ... ... ১০৲ টাকা "

ধ। বখরা ভঙ্গনামা ... ... ... ৫৲ টাকা ষ্ট্যাম্প
ন। পোষ্যপুত্র লইবার অনুমতিপত্র ... ... ১০৲ টাকা "
প। কোন সম্পত্তির ট্রষ্ট বিষয়ক পত্র ( উইলে
তদ্বিষয় লিখিত না থাকিলে )।
সম্পত্তির মূল্য পরিমাণ টাকার খতের কাগজ, কিন্তু পণের টাকার ষ্ট্যাম্পের অতিরিক্ত কোন স্থলে নহে।
ফ। ট্রষ্ট রহিতপত্র ( উইল ভিন্ন অন্য লিখিত
পঠিতের দ্বারা )।
সম্পত্তির মূল্য পরিমাণ টাকার খতের কাগজ, কিন্তু দশ টাকার ষ্ট্যাম্পের অতিরিক্ত কোনস্থলে হইবে না।
ব। হাইকোর্টে উকীল বা এডভোকেট
স্বরূপে প্রবেশাধিকার পাইবার প্রার্থনা পত্র ... ৫০০৲ টাকা ষ্ট্যাম্প।
ভ। ঐ এটর্ণি সম্বন্ধে ... ২৫০৲ টাকা "
ম। নিরূপণ পত্র ( স্থাবর সম্পত্তির )। সম্পত্তির মূল্য পরিমাণ টাকার কোবালার কাগজ।
য। মোক্তারনামা—
(১) কোন এক নির্দ্দিষ্ট বিষয়ে এক কি তাহার অধিক
দলীল রেজেষ্টরী করিয়া দিবার জন্য হইলে ... ।৹ আনা ষ্ট্যাম্প।
(২) কোন এক নির্দ্দিষ্ট কার্য্য চালাইবার
জন্য দেওয়া হইলে ... ১৲ টাকা "
(৩) একযোগে এবং স্বতন্ত্র স্বতন্ত্ররূপে সকল
কার্য্য চালাইবার জন্য এক হইতে পাঁচ
ব্যক্তির নামে দেওয়া হইলে ... ৫৲ টাকা "
(৪) পাঁচজনের অধিক দশজন পর্য্যন্ত হইলে ... ১০৲ টাকা "
(৫) অন্যান্যস্থলে প্রত্যেক ব্যক্তির বাবদ ... ১৲ টাকা "
র। যে বিষয়ের দলীল হয়, লিখিত পঠিতের সময় তাহার মূল্য স্থির না হইলে, দলীলে যত মূল্যের দরুণ ষ্ট্যাম্প থাকে, সেই মূল্যের পরিমাণ টাকা ভিন্ন অতিরিক্ত টাকার দাবী চলে না।

ল। কোন সম্পত্তি বিক্রয় কি বন্ধক কার্য্য সমাধা করণার্থ অনেকগুলি দলীল ব্যবহৃত হইলে কোন্ দলীল্খানি ঐ গুলির মধ্যে প্রধান তাহা স্থির করিয়া উহা নিয়মিত ষ্ট্যাম্পযুক্ত করিয়া লিখিত পঠিত করিয়া দিতে হয়, অবশিষ্ট দলীল গুলির প্রত্যেক খানি এক টাকা মূল্যের ষ্ট্যাম্পে লিখিত পঠিত করিতে হয়। কিন্তু উপরিউক্ত কার্য্যে উক্ত দলীল গুলির মধ্যে যে দলীলে সর্ব্বোচ্চ মাশুল লাগে সেই মাশুল পরিমাণ ষ্ট্যাম্প কাগজ ঐ স্থিরীকৃত প্রধান দলীলে ব্যবহার করিতে হইবে।

ব। কোন দলীলে ভিন্ন ভিন্ন অনেকগুলি বিষয় লিখিত হইলে, প্রত্যেক বিষয়ের জন্য যে মাশুল ধার্য্য আছে সেই হিসাবে সমস্ত বিষয়ের মাশুল সমষ্টি-মতে ঐ মাশুল পরিমাণ টাকার কাগজে দলীল খানি লিখিত পঠিত করিতে হয়। যদি দলীল খানি এরূপ ভাবে নির্ম্মিত হয় যে তাহা দুই বা ততোধিক প্রকারের ভিন্ন ভিন্ন মাশুলের মধ্যে পড়ে, তবে উহার মধ্যে যে মাশুল সর্ব্বোচ্চ সেই মাশুল পরিমাণ ষ্ট্যাম্প কাগজে ঐ দলীল খানি লিখিত পঠিত করিতে হইবে।

শ। খত্, বন্ধকী খত্, বন্ধকী খতের চুক্তিপত্র, ক্ষতিপূরণপত্র, বন্ধক-খালাশ পত্র, ফারখত্, জামিনীনামা ও হস্তান্তর পত্রের ষ্ট্যাম্প, দলীলদাতাকে দিতে হয়।

ষ। বিক্রয় কোবালা ও নীলামী সম্পত্তির বয়নামার ষ্ট্যাম্প ক্রেতাকে দিতে হয়।

স। পাট্টা বা পাট্টার চুক্তিপত্রের ষ্ট্যাম্প পাট্টাগ্রহীতাকে এবং কবুলতির ষ্ট্যাম্প পাট্টাদাতাকে দিতে হয়।

হ। বাটওয়ারানামা বা বিভাগপত্রের ষ্ট্যাম্প, সকল সরিককে স্ব স্ব অংশমত দিতে হয়।

কোন দলীল ষ্ট্যাম্পে লিখিত হইয়া বাতিল হইলে, অথবা লিখিত ও স্বাক্ষরিত হওয়ার পর অকর্ম্মণ্য হইলে, অথবা কোন গতিকে কালি পড়িয়া কি ছিন্ন হইয়া অকর্ম্মণ্য হইলে, অথবা দুই বা ততোধিক ব্যক্তির মধ্যে কোন ব্যক্তি দলীলে স্বাক্ষর করিয়াছে অপর ব্যক্তি বা ব্যক্তিরা দস্তখৎ করে নাই কি মারা গিয়াছে তজ্জন্য ষ্ট্যাম্প অকর্ম্মণ্য হইলে, কিম্বা যে ব্যক্তির দলীলে

দস্তখৎ করা উচিত তাহার পরিবর্ত্তে ভুলক্রমে অপর ব্যক্তি উহাতে দস্তখত্ করা জন্য দলীল নষ্ট হইলে,, অথবা যে দলীলের যে ষ্ট্যাম্প সে ষ্ট্যাম্পে লিখিত পঠিত না হইয়া অন্য ষ্ট্যাম্পে বা অধিক মূল্যের ষ্ট্যাম্পে লিখিত পঠিত হইয়া ষ্ট্যাম্প বাতিল হইলে, ঐ দলীলের লিখিত তারিখ হইতে ছয় মাসের মধ্যে কালেক্টরিতে দলীল সম্বলিত দরখাস্ত করিলে ঐ দলীলের মূল্যের ষ্ট্যাম্প অথবা ঐ মূল্য পরিমাণ নগদ টাকা কালেক্টরী হইতে ফেরত পাওয়া যাইতে পারে। টাকা ফেরত লওয়া স্থলে, টাকা প্রতি এক আনা হিসাবে বাদ দিয়া লইতে হয়।

# রেজেষ্টরী আইন।

নিম্নোক্ত দলীল গুলি রেজেষ্টরী না করিলে যে উদ্দেশ্যে দলীল লিখিত পঠিত হয় তাহা সিদ্ধ হয় না এবং প্রমাণ স্বরূপে আদালতে গৃহীত হয় না :—

(১) স্থাবর সম্পত্তির দানপত্র।

(২) যে কোন দলীল দ্বারা একশত টাকা কি বেশী মূল্যের স্থাবর সম্পত্তি সৃষ্টি, হস্তান্তর, সঙ্কোচ, লোপ অথবা পরিত্যাগ করা যায়। *

(৩) স্থাবর সম্পত্তি সৃষ্টি, হস্তান্তর, সঙ্কোচ, লোপ বা পরিত্যাগ করার জন্য যে পণ আদান প্রদান হইয়া থাকে সেই পণের রসীদ।

(৪) স্থাবর সম্পত্তি এক সনের উর্দ্ধকাল বন্দোবস্তর মেয়াদী পাট্টা।

(৫) পোষ্যপুত্র গ্রহণের অনুমতি পত্র।—উইলে পোষ্যপুত্র গ্রহণের অনুমতি দেওয়া থাকিলে এই অনুমতি পত্র রেজেষ্টরী না করিলেও কোন ক্ষতি নাই।

দলীল খানি রেজেষ্টরী জন্য দাখিল করিবার পূর্ব্বে বিশেষ মনোযোগের সহিত পাঠ করিয়া তাহার কোন স্থানে চাঁছা, মোছা, কাটকুট আছে কিনা

* প্রজাস্বত্ব ও সম্পত্তি হস্তান্তর করণ বিষয়ক আইন অনুসারে তালুক মুলুক বা যোত জমা হস্তান্তর বা বিক্রয় করিতে হইলে মূল্যের পরিমাণ একশত টাকার কম হইলেও লেখা-পড়া রেজেষ্টরী করিতে হইবে, রেজেষ্টরী না করিলে হস্তান্তর বা বিক্রয় গ্রাহ্য হইবে না।

দৃষ্টি করা কর্ত্তব্য। দলীলের কোন্ স্থানে, কত ছত্রের পর, কোন্ শব্দ চাঁছা, কাটকুট বা পরিবর্ত্তিত হইয়াছে তাহা দলীলের শেষে লিখিয়া লেখকের ও দলীল কর্ত্তার স্বাক্ষর করিয়া দেওয়া কর্ত্তব্য, নতুবা দলীল রেজেষ্টরী করিবার জন্য গৃহীত হয় না। স্থাবর সম্পত্তির দলীলে উক্ত সম্পত্তির চৌহদ্দী লিখিত না থাকিলে উহা রেজেষ্টরী জন্য লওয়া হয় না।

দলীলে যে তারিখ লিখিত হয় সেই তারিখ হইতে চারি মাসের মধ্যে দলীল রেজেষ্টরীর জন্য দাখিল করা আবশ্যক। যদি কোন বিশেষ কারণ বা অপরিহার্য্য ঘটনা সূত্রে এই সময়ের মধ্যে দাখিল না হয় তবে উক্ত কারণ আদি দর্শাইলে চারিমাসের পর আর চারি মাসের মধ্যে দাখিল হইতে পারে ও চলিত রসুমের অনধিক দশগুণ জরীমানা দিলে রেজেষ্টরী হইয়া থাকে, তৎপরে আর রেজেষ্টরী হয় না। অনেক লোক, ভিন্ন ভিন্ন সময়ে একখানি দলীল লিখিত পঠিত করিয়া দিলে দলীলখানি রেজেষ্টরী ও পুনঃ রেজেষ্টরী করণ জন্য প্রত্যেক লোককে তাহার লিখিত তারিখ হইতে চারিমাস মধ্যে রেজেষ্টরী আফীসে দাখিল করিতে হয়। উইল রেজেষ্টরী করার জন্য কোন সময় নির্দ্ধারিত নাই, যে কোন সময়ে রেজেষ্টরী হইতে পারে।—

স্থাবর সম্পত্তি বিষয়ক দলীল, যে সবরেজেষ্টরী আফিসের অধীন সম্পত্তি থাকে সেই স্থানে, রেজেষ্টরীর জন্য দাখিল করিতে হয়। দলীলের লিখিত সম্পত্তি একাধিক সবরেজেষ্টরী আফীসের অধীনে থাকিলে ঐ সমস্ত রেজেষ্টরী আফিসের যে কোন আফিসে দলীল রেজেষ্টরির জন্য দাখিল হইতে পারে। অস্থাবর সম্পত্তি সম্বন্ধীয় দলীল, দাতা ও গ্রহীতার সুবিধা মতে স্থানীয় গভর্ণমেণ্টের অধীন যে কোন সবরেজেষ্টরী আফিসে রেজেষ্টরী হইতে পারে। জেলার রেজেষ্টরী আফিসে ঐ আফিসের অধীনস্থ সকল সবরেজেষ্টরী আফীসের এলাকার দলীল রেজেষ্টরী হইতে পারে। উইল ও পোষ্যপুত্র গ্রহণের অনুমতি পত্র, যে কোন রেজেষ্টরী বা সবরেজেষ্টরী আফিসে রেজেষ্টরী করিবার জন্য দাখিল হইতে পারে। উইল-কর্ত্তা ইচ্ছা করিলে আপন উইল সীল মোহর যুক্তে রেজেষ্টরী আফিসে দাখিল করিতে পারেন।

রেজেষ্টরী আফিসে দলীল দাখিল করিলে একমাস মধ্যে রসীদ দিয়া দলীল ফেরত্ লইতে হয়। একমাস পরে ফেরৎ না লইলে, যত॰দিন বিলম্ব

হইবে প্রতি মাসে চারি আনা হিসাবে জরীমানা দিতে হয়। উইল ভিন্ন অন্য দলীল দুই বৎসর কাল পর্য্যন্ত ফেরত্ না লইলে লাওয়ারিশগণ্যে তৎপরে উহা পুড়াইয়া ফেলা হয়।

## দলীল রেজেষ্টরী করিবার মাশুল।

১। দানপত্র, যৌতুকপত্র, বিক্রয় কোবালা, বন্ধকী খত্, পাট্টা, তমসুক, প্রভৃতি রেজেষ্টরী করিতে হইলে নিম্নের লিখিত নিয়মানুসারে ফি দিতে হয়।

১০০৲ একশত টাকা পর্য্যন্ত লিখিত পঠিতের ... ... ৸৹ আনা।

১০০৲ টাকার উপর ২৫০৲ টাকা পর্য্যন্ত ... ... ১৲ টাকা।

২৫০৲ টাকার উপর ৫০০৲ টাকা পর্য্যন্ত ... ... ১।৷৹ টাকা।

৫০০৲ টাকার উপর ১০০০৲ টাকা পর্য্যন্ত ... ... ২৲ টাকা।

এক হাজার টাকার উপর প্রত্যেক হাজার টাকা বা তাহার ভগ্নাংশের বাবদ ১৲ টাকা।

(ক) পাট্টা স্থলে সম্বৎসরের খাজানা ও সেলামী বা পণ একুন করিয়া মোট যাহা হইবে সেই পরিমাণ টাকার রসুম দিতে হয়।

(খ) তমসুক কিম্বা বন্ধকীপত্রের স্থলে, দলীলের লিখিত টাকার উপর রসুম ধৃত হয়।

(গ) পাট্টা, কবুলতী একযোগে দাখিল হইলে, দুই দলীল এক রসুমে রেজেষ্টরী হয়।

২। সীলমোহর করা খামের মধ্যে উইল গচ্ছিত হইলে ... ২৲ টাকা।

ঐ খাম খুলিতে হইলে ... ... ... ২৲ টাকা।

৩। উইল খোলা অবস্থায় রেজেষ্টরী করিবার জন্য দাখিল করিলে ... ... ... ... ৪৲ টাকা।

৪। দত্তক গ্রহণের অনুমতি পত্র ... ... ... ৪৲ টাকা।

৫। চাকুরী করিবার কড়ারপত্র ... ... ... ৷৹ আনা।

উপরি লিখিত কয়েক প্রকার দলীল ব্যতীত অন্য দলীল রেজেষ্টরী করিতে হইলে ২৲ টাকার বেশী রসুম নাই, তবে রেজেষ্টরী বহির এক পৃষ্ঠায় দলীল লেখা হইলে এক টাকা রসুমেও হইতে পারে।

কোন দলীল রেজেষ্টরী আফিসে অনুসন্ধান করিতে হইলে, প্রথম বৎসরের বাবদ ১৲ টাকা রসুম দিতে হয়, একাধিক বৎসরের জন্য তল্লাস করিতে হইলে প্রথম বৎসরের বাবদ এক টাকা, তাহার পর প্রত্যেক বৎসরের বাবদ চারি আনা হিসাবে দিতে হয়। তল্লাসী রসুম ৫৲ টাকার বেশী নাই।

রেজেষ্টরী আফিস হইতে কোন দলীলের নকল লইতে হইলে যদি রেজেষ্টরির সম সময়ে দরখাস্ত করা যায় তাহা হইলে আর তল্লাসী ফি দিতে হয় না, নচেৎ উপরিউক্ত হিসাবে তল্লাসী রসুম দিতে হয় এবং বাঙ্গালা দলীলের নকল লইতে হইলে প্রতি একশত কথায় /০ আনা হিসাবে ও ইংরাজী দলীল হইলে প্রতি একশত কথায় ৵০ আনা হিসাবে নকল-ফি দিতে হয়।

কাহারও বাটী যাইয়া কোন দলীল রেজেষ্টরী করিতে হইলে ১০৲টাকা কমিসন ফি দিতে হয়, কিন্তু শারীরিক অসুস্থতা নিবন্ধন কিম্বা কারাবদ্ধ থাকা প্রযুক্ত রেজেষ্টরী আফিসে হাজির হইতে না পারিলে ৫৲ টাকা ফি দিলে চলিতে পারে। তদ্ভিন্ন রেজেষ্টরী আফিসের এক মাইল অধিক দূরে যাইতে হইলে প্রত্যেক মাইলের জন্য চারি আনা হিসাবে বারবরদারী দিতে হয়। একাধিক ব্যক্তি এক বাটীতে বাস করিয়া এক দলীল স্বাক্ষর করিলে, সেই সকল ব্যক্তির পক্ষে এক কমিসন-ফি দিলেই চলে।

খাস মোক্তারনামা তজদিক্ করিতে হইলে ১৲ টাকা ও আমমোক্তার-নামা তজদিক্ করিতে হইলে ২৲ টাকা রসুম দিতে হয়।

কোন দলীল নকল করিতে যদি রেজেষ্টরী বহির দুই পৃষ্ঠায় শেষ না হয়, তাহা হইলে উপরে যে রসুমের কথা উক্ত হইয়াছে তাহা ব্যতীত দুই পৃষ্ঠার উপর যত পৃষ্ঠা হইবে প্রত্যেক পৃষ্ঠার বাবদ অতিরিক্ত চারি আনা হিসাবে রসুম দিতে হইবে। রেজেষ্টরী বহির প্রতি পৃষ্ঠায় ৩০০ শত কথা লিখিত হইবার নিয়ম, বড় দলীল হইলে কথা গুণিয়া কত রসুম লাগিবে তাহা ঠিক করিতে হয়, ভুলক্রমে কম রসুম দাখিল করা হইয়া থাকিলে অবশিষ্ট রসুম না দিলে দলীল ফেরৎ পাওয়া যায় না।

# কোর্ট ফি আইন।

আদালতের কার্য্যে যে ষ্ট্যাম্প ব্যবহৃত হয় তাহাকে কোর্টফি কহে। কোর্টফি যুক্ত না করিলে আরজী ও দরখাস্ত আদি আদালতে গৃহীত হয় না।

(ক) আরজী।—দাবীর পরিমাণ টাকার উপর প্রত্যেক ৫৲ টাকায় ছয় আনা হিসাবে একশত টাকায় সাড়ে সাত টাকা, একশত টাকার উপর এক হাজার টাকা পর্য্যন্ত প্রত্যেক দশ টাকা বা তাহার ভগ্নাংশ বার আনা, এক হাজার টাকার উপর পাঁচ হাজার টাকা পর্য্যন্ত প্রতি একশত টাকা বা তাহার ভগ্নাংশ পাঁচ টাকা, পাঁচ হাজার টাকার উপর দশ হাজার টাকা পর্য্যন্ত প্রতি আড়াই শত টাকা বা তাহার ভগ্নাংশ দশ টাকা, দশ হাজার টাকার উপর কুড়ি হাজার টাকা পর্য্যন্ত প্রতি পাঁচ শত টাকা বা তাহার ভগ্নাংশ পনের টাকা, কুড়ি হাজারের উপর ত্রিশ হাজার পর্য্যন্ত প্রতি এক হাজার টাকা বা তাহার ভগ্নাংশ কুড়ি টাকা, ত্রিশ হাজার টাকার উপর পঞ্চাশ হাজার টাকা পর্য্যন্ত প্রতি দুই হাজার টাকা বা তাহার ভগ্নাংশ কুড়ি টাকা, পঞ্চাশ হাজার টাকার ঊর্দ্ধে প্রতি পাঁচ হাজার টাকা বা তাহার ভগ্নাংশ ২৫৲ টাকা হিসাবে কোর্টফি দিতে হয়। কিন্তু কোন স্থলে তিন হাজার টাকার অতিরিক্ত কোর্ট ফি দিতে হয় না।

(খ) দরখাস্ত।—মোকদ্দমা সম্বন্ধে কোন তদ্বীরের দরখাস্তে দাবী ৫০৲ টাকার কম হইলে ⁄০ আনা এবং দাবী ৫০৲ টাকা কি তাহার অধিক হইলে আট আনার কোর্টফি দিতে হয়। ডিক্রী জারির দরখাস্তেও এই নিয়ম। সাক্ষী তলবের প্রথম দরখাস্তে কোর্টফি দিতে হয় না। ছানী বিচারের দরখাস্ত, ডিক্রীর তারিখ হইতে ৯০ দিনের মধ্যে দাখিল করিলে আরজির অর্দ্ধেক পরিমাণ এবং ৯০ দিন পরে করিলে আরজির সহিত সমান কোর্টফি দিতে হয়। বাদির অনুপস্থিতে কোন মোকদ্দমা ডিসমিস হইলে বা প্রতিবাদির অনুপস্থিতে কোন মোকদ্দমা একতরফা ডিক্রী হইলে বাদী বা প্রতিবাদী যদি ঐ ডিসমিস বা ডিক্রী রদ হইবার কারণ মোকদ্দমা পুনর্ব্বিচারের প্রার্থনা করেন তবে দাবির পরিমাণ ৫০৲ টাকার কম

হইলে এক আনা এবং দাবী ৫০৲ টাকা কি তাহার অধিক হইলে আট আনার কোর্টফি দ্বারা দরখাস্ত করিতে হয়। ফৌজদারিতে কোন নালিশ করিতে হইলে আট আনার কোর্টফি দিয়া দরখাস্ত করিতে হয়। আদালতে রাজস্ব বা খাজানা আমানতির দরখাস্তে কিম্বা ক্ষতিপূরণার্থ জমীদারের নিকট হইতে প্রজার প্রাপ্য টাকা আদালত কর্তৃক স্থিরীকরণ জন্য প্রার্থনার দরখাস্তে আট আনা মূল্যের কোর্টফিযুক্ত করিবার নিয়ম।—

(গ) এফিডেভিট।—এফিডেভিটে এক টাকার কোর্টফি দিতে হয়।

(ঘ) ওকালত্‌নামা বা মোক্তারনামা।—হাইকোর্ট ভিন্ন দেওয়ানী ফৌজদারী বা রাজস্ব আদালতে মোকদ্দমা চালাইবার জন্য আট আনার কোর্টফি; রেভিনিউ, কষ্টম ও বিভাগীয় কমিশনরের নিকট এক টাকার কোর্টফি; হাইকোর্ট, বোর্ড অব রেভিনিউতে দুই টাকার কোর্টফি দিতে হয়।

(ঙ) মোজাহেম।—ডিক্রীজারী মোকদ্দমায় মোজাহেম দিতে হইলে আট আনার কোর্টফি যুক্তে মোজাহেম দাখিল করিতে হয়।

(চ) বর্ণনাপত্র (জবাব)। দাবী ৫০৲ টাকার কম হইলে এক আনা, এবং দাবী ৫০৲ টাকা কি তাহার অধিক হইলে আট আনার কোর্টফি যুক্তে বর্ণনাপত্র দাখিল করিতে হয়। প্রথম ধার্য্য দিনে বিনা কোর্টফি সাদা ডিমাই কাগজে বর্ণনা পত্র দাখিল হইতে পারে। আদালতের আদেশানুযায়ীক যে বর্ণনা পত্র দাখিল হয় তাহাতে কোর্টফি লাগে না।

(ছ) উইল।—উইল প্রবেট করিতে হইলে উইলের লিখিত সম্পত্তির মূল্য এক হাজার টাকার অনধিক হইলে কোর্টফি দিতে হয় না। সম্পত্তির মূল্য এক হাজার টাকার বেশী হইলে শতকরা দুই টাকা হিসাবে কোর্টফি দিতে হয়।

(জ) পাপর।—পাপরে নালিশ করিবার অনুমতি লইতে হইলে আট আনার কোর্টফি দিয়া দরখাস্ত করিতে হয়। পাপরে আপীল করিবার অনুমতি লইতে হইলে জেলাকোর্টে ১৲ টাকা এবং হাইকোর্টে বা কমিশনরীতে দুই টাকার কোর্টফি যুক্তে দরখাস্ত করিতে হয়।

(ঝ) এড্‌মিনিষ্ট্রেসন সার্টফিকেট (নাবালকদিগের শরীর ও সম্পত্তি রক্ষণাবেক্ষণ বিষয়ে)। যে সম্পত্তির জন্য সার্টফিকেট প্রদত্ত হয় উক্ত সম্প-

ত্তির মূল্য ৫০০৲ টাকার অনধিক হইলে পাঁচ টাকার কোর্টফি, ৫০০৲ টাকার উপর এক হাজার টাকা পর্য্যন্ত ১০৲ টাকার কোর্টফি এবং এক হাজার টাকার উপর প্রতি এক হাজার টাকা বা তাহার ভগ্নাংশ বাবদ ৫৲ টাকার কোর্টফি দিতে হয়।

(ঞ) পোষ্যপুত্র রহিত।—পোষ্যপুত্র রদের নালিশী আরজীতে দশ টাকার কোর্টফি দিতে হয়।

(ট) আপীলের দরখাস্ত।—আরজী অগ্রাহ্য জন্য বা ডিক্রী কি ডিক্রী স্বরূপ হুকুমের অন্যথায় আপীল না হইলে হাইকোর্ট ভিন্ন অন্য আদালতে আপীলের দরখাস্তে ৷৷০ আট আনার কোর্টফি এবং হাইকোর্টে দুই টাকার কোর্টফি দিতে হয়।

(ঠ) আসামীর তলবানা।—খত, খেসারত, খাজানা ও অস্থাবর সম্পত্তির দাবী ঘটিত মোকদ্দমায় দাবির পরিমাণ ৫০৲ টাকার বেশী না হইলে একজন আসামির তলবানা আট আনা, এক হইতে দুই জন আসামির তলবানা আট আনা, দুই জনের উপর প্রত্যেক আসামির বাবদ চারি আনা হিসাবে দিতে হয়। দাবির পরিমাণ ৫০৲ টাকার বেশী হইলে চারি জন পর্য্যন্ত আসামির তলবানা এক টাকা, চারি জনের উপর প্রত্যেক আসামির জন্য চারি আনা হিসাবে দিতে হয়। তদ্ভিন্ন অন্যান্য মোকদ্দমায় দাবির পরিমাণ এক হাজার টাকার অনধিক হইলে এক হইতে চারি জন পর্য্যন্ত আসামির তলবানা ১৲ টাকা, চারি জনের উপর প্রত্যেক আসামির বাবদ চারি আনা হিসাবে দিতে হয়। দাবী এক হাজারের উপর হইলে জজ অথবা সব জজ আদালতে এক হইতে চারি জন আসামী পর্য্যন্ত ২৲ টাকা, চারি জনের উপর প্রত্যেক আসামির জন্য আট আনা হিসাবে দিতে হয়।

(ড) সাক্ষির তলবানা।—আসামির তলবানার সহিত সমান হিসাবে দাখিল করিতে হয়। শুদ্ধ খত, খেসারত, অস্থাবর সম্পত্তি ও খাজানার মোকদ্দমার দাবী পঞ্চাশ টাকা পর্য্যন্ত হইলে এবং একজন সাক্ষী থাকিলে আসামির তলবানার ন্যায় আট আনা না দিয়া চারি আনা দিতে হয়।

(ঢ) ক্রোকী মেয়াদ—

(১) স্থাবর সম্পত্তি ক্রোক জন্য হইলে...১৲ টাকা।

(২) কলেক্টরী তৌজী ভুক্ত মহল জন্য হইলে ... ২৲ টাকা।

(৩) খত, খেসারত, অস্থাবর সম্পত্তি ও খাজানার ডিক্রীজারিতে মূল মোকদ্দমার দাবী ৫০৲ টাকা কি তাহার কম থাকিলে ক্রোকী মেয়াদ আট আনা, দাবী ৫০৲ টাকার উপর এক হাজার টাকা পর্য্যন্ত হইলে এক টাকা। অন্যান্য সকল ডিক্রীজারিতেই এক হাজার টাকা পর্য্যন্ত দাবিতে এক টাকা মেয়াদ দিতে হয়। এক হাজার টাকার উপর সকল ডিক্রীজারিতে ২৲ দুই টাকা মেয়াদ দিতে হয়।

(ণ) গহরী।—মাল ক্রোক করিতে যাইয়া পেয়াদার যে কয়েক দিন বিলম্ব হয় অর্থাৎ আদালতে অনুপস্থিত থাকে তাহাকে গহরী কহে। ক্রোক করণার্থ যে কয়েক জন পেয়াদার প্রয়োজন হয় তাহাদিগের প্রত্যেকের গহরী জন্য চারি আনা দিবার নিয়ম; সব জজ বা জজ আদালতের মোকদ্দমায় ছয় আনা দিতে হয়। কোন্ ডিক্রীজারিতে কত গহরী দিতে হয় আদালত তাহা স্থির করিয়া দিয়া থাকেন। নিম্ন আদালতে সচরাচর প্রায় একজন পেয়াদার তিন দিনের গহরী দেওয়া হইয়া থাকে। মুন্‌সেফী বা ছোট আদালতে ক্রোকী বস্তুর অবস্থা ও দূরত্ব বিবেচনা মতে কখন কম এবং কখন বেশী গহরী দিতে হয়। অস্থাবর সম্পত্তি ব্যতীত, স্থাবর সম্পত্তি ক্রোকের জন্য প্রার্থনা করিলে গহরী দিতে হয় না।

(ত) নোটিশ।—নীলামের নোটিশ বা অন্য কোন প্রকার নোটিশ হইলে নিম্ন আদালতে প্রত্যেক নোটিশের জন্য মেয়াদ ... ১৲ টাকা।

(থ) নীলাম ইস্তাহার জারীর মেয়াদ।

(১) অস্থাবর সম্পত্তি জন্য ... .. ২৲ „

স্থাবর সম্পত্তি জন্য ... ... ১৲ „

(দ) নীলামী অর্ডার ফি এক টাকা দিতে হয়।

(ধ) পাউণ্ডেজ ফি।—প্রত্যেক পঁচিশ টাকা বা তাহার ভগ্নাংশ বাবৎ আট আনা হিসাবে দিতে হয়। এক হাজার টাকা পর্য্যন্ত নোটিশ, ইস্তাহার সম্বন্ধে এই হারে দিবার নিয়ম। এক হাজার টাকার অতিরিক্ত দাবী হইলে সব জজ বা জজ আদালতে প্রত্যেক বিষয়ের জন্য দুই টাকা হিসাবে দিতে হয়।

(ন) গ্রেপ্তারী রোজ।—খত্, খেসারৎ, অস্থাবর সম্পত্তি এবং খাজানার ডিক্রিতে মূল মোকদ্দমার দাবী ৫০৲ টাকার অনধিক হইলে ১৲ টাকা এবং দাবী ৫০৲ টাকার উপর এক হাজার টাকা পর্য্যন্ত হইলে ৪৲ টাকা রোজ দিতে হয়। তদ্ভিন্ন অন্যান্য সকল ডিক্রীজারিতে এক হাজার টাকা পর্য্যন্ত দাবির পরিমাণ থাকিলে ৪৲ টাকা রোজ দিতে হয়। দাবী এক হাজার টাকার বেশী হইলে গ্রেপ্তারী রোজ ১০৲ টাকা দিতে হয়।

(প) কমিশন—মুন্সেফী কিম্বা ছোট আদালত ঘটিত মোকদ্দমায় কমিশন দ্বারা সাক্ষির জবানবন্দী করাইতে হইলে কমিশন-ফিজ্ এক টাকা ও প্রত্যেক সাক্ষির জন্য চারি টাকা হিসাবে পারিশ্রমিক দিতে হয়। উচ্চ আদালতের মোকদ্দমায় কমিশন-ফিজ্ দুই টাকা ও প্রত্যেক সাক্ষির বাবৎ দশ টাকা হিসাবে পারিশ্রমিক দিবার নিয়ম। বিচারপতি স্বয়ং সাক্ষির জবানবন্দী করিতে যাইলে উচ্চ ও নিম্ন আদালতের উপরি উক্ত কমিশন ফিজ বাদে পারিশ্রমিক হিসাবে দৈনিক তিন টাকা দিতে হয়।

(ফ) দলীলাদির নকল।—হাইকোর্ট ভিন্ন অন্য আদালতের রায় কিম্বা হুকুমের নকল বা তরজমা লইতে হইলে মূল মোকদ্দমার দাবী ৫০৲ টাকা কি তাহার ন্যূন হইলে চারি আনা, দাবী পঞ্চাশ টাকার ঊর্দ্ধ হইলে আট আনা কোর্ট ফি দিতে হয়। হাইকোর্টের রায় কি হুকুম হইলে ১৲ এক টাকা কোর্ট ফি দিতে হয়।

হাইকোর্ট ভিন্ন অন্য আদালতের ডিক্রীর নকল লইতে হইলে মূল মোকদ্দমার দাবী ৫০৲ টাকার অনধিক হইলে আট আনা, তদূর্দ্ধে এক টাকার কোর্ট, ফি দিবার নিয়ম, হাইকোর্টের ডিক্রী হইলে ৪৲ টাকার কোর্ট ফি দিতে হয়।

রাজস্ব বা বিচার সম্বন্ধীয় অন্যান্য কাগজ পত্র, হিসাব, কার্য্য বিবরণ, রিপোর্ট আদি, দেওয়ানী ও ফৌজদারী আদালত এবং রাজস্ব সংক্রান্ত ও বিভাগীয় কমিশনর আফীস ও আদালত হইতে লইতে হইলে প্রতি ৩৬০ কথা বা তাহার ভগ্নাংশ বাবদ আট আনার কোর্ট ফি দিতে হয়।

আদালত সংক্রান্ত কাগজ পত্রের নকল চারি আনা মূল্যের নন্ জুডিসিয়েল নামক ষ্ট্যাম্পে হইয়া থাকে। কিন্তু এক্ষণে দুই আনা মূল্যের ষ্ট্যাম্প কাগজ

নকলের জন্য ব্যবহৃত হইতেছে। দুই আনা মূল্যের একখানি ষ্ট্যাম্প কাগজে নকল শেষ হইলেও চারি আনা মূল্য পূরণ করিয়া দিবার জন্য দুইখানি উক্ত কাগজ দিতে হয়, দুই দুই খানি ভিন্ন, ষ্ট্যাম্প, নকলনবীসেরা গ্রহণ করেন না। একখানি উক্ত ষ্ট্যাম্প কাগজে ৭৫টী ইংরাজী ও ১৫০ শত বাঙ্গালা কথা লিখিবার নিয়ম।—

যে তারিখে নকল পাইবার প্রার্থনা করা যায়, ঐ তারিখে নকল পাওয়া আবশ্যক হইলে ১৲ এক টাকার কোর্ট ফি অতিরিক্ত দিতে হয়। নকল ৮ খানি কাগজের অতিরিক্ত হইলে প্রত্যেক দুইখানি কাগজের জন্য উক্ত অতিরিক্ত এক টাকার উপর আর চারি আনা হিসাবে না দিলে সেই তারিখে নকল পাওয়া যায় না। বাদী ও প্রতিবাদী তাঁহাদিগের মোকদ্দমা সংক্রান্ত যে কোন কাগজের ও পরস্পরের দাখিলী দলীলের নকল পাইতে পারেন। কোন ব্যক্তির প্রতি কোন জবাব দাখিল করিবার জন্য আদালত হইতে আদেশ হইলে যে পর্য্যন্ত তিনি জবাব দাখিল না করেন সে পর্য্যন্ত তিনি তাহার পক্ষের অপর কোন ব্যক্তির জবাব দৃষ্টি করিতে বা উক্ত জবাবের নকল পাইতে পারেন না।

মোকদ্দমা নিষ্পত্তির পর, পক্ষ ভিন্ন অপর কোন তৃতীয় ব্যক্তিও আরজী, দরখাস্ত, বর্ণনা পত্র, এফিডেভিট, রায়, ফয়সালা আদির নকল পাইতে পারেন, কিন্তু মোকদ্দমা নিষ্পত্তির পূর্ব্বে বিশেষ সন্তোষজনক কারণ দর্শাইতে না পারিলে অপর কাহাকেও উক্ত প্রকার কোন কাগজের নকল দেওয়া হয় না। মোকদ্দমায় দাখিলী দলীলের নকল, পক্ষ ভিন্ন আর কাহারও পাইবার অধিকার নাই, তবে যে ব্যক্তি দলীল দাখিল করেন তাঁহার মত হইলে যাঁহার ইচ্ছা তিনিই দলীলের নকল পাইতে পারেন।

ব। নিম্নলিখিত দরখাস্ত গুলিতে কোর্ট ফি দিতে হয় না :—

(১) জমী পরিত্যাগ বা জমা বৃদ্ধির জন্য নোটশ জারী করণের দরখাস্ত।

(২) গভর্ণমেণ্টের নিকট হইতে কোন জমী অচিরস্থায়ী নির্দ্দিষ্ট খাজানায় বন্দোবস্ত করিয়া লইলে ঐ জমী পরিত্যাগ বা ঐ জমির আবাদ বৃদ্ধির বিষয়ে ভূম্যধিকারী কর্ত্তৃক রাজস্ব কর্ম্মচারির নিকট অনুমতি প্রার্থনার দরখাস্ত।

(৩) জমীর রাজস্ব বন্দোবস্ত সম্বন্ধে চূড়ান্ত নিষ্পত্তির পূর্ব্বে, জমির করধার্য্য

বা স্বত্ব নির্দ্দেশ সম্বন্ধে কালেক্টর বা অন্য রাজস্ব বন্দোবস্তকারক কর্ম্মচারী কি বোর্ড অব রেভিনিউ বা রেভিনিউ কমিশনরের নিকট দরখাস্ত।

(৪) কয়েদী বা হাজতের আসামির দরখাস্ত।

(৫) কোন অপরাধ কার্য্য পুলিশে জানাইবার জন্য দরখাস্ত।

(৬) গভর্ণমেণ্টের নিকট হইতে প্রাপ্য টাকা ফেরত লইবার দরখাস্ত।

(৭) চৌকীদারী বা মিউনিসিপেল ট্যাক্সের বিরুদ্ধে আপীলের দরখাস্ত।

(৮) সাধারণ কার্য্যের জন্য কোন সম্পত্তি লওয়া হইলে তাহার ক্ষতি পূরণের দরখাস্ত।

# প্রজাস্বত্ব বিষয়ক বা খাজানার আইন।

১। কলেক্টরী তৌজিভুক্ত সকর ও নিষ্কর ভূমিকে মহাল কহে।

২। যে ব্যক্তি কোন মহাল বা মহালের আংশিক মালিক হন তাঁহাকে ভূস্বামী বা জমীদার কহে।

৩। যে ব্যক্তির অব্যবহিত অধীনে কোন প্রজা ভূমি ভোগ করে সেই ব্যক্তিকে ভূম্যধিকারী কহে। ভূম্যধিকারির মধ্যে গভর্ণমেণ্টকেও ধরা হইবে।

৪। যে ব্যক্তি খাজানা দিয়া জমী ভোগ দখল করে তাহাকে প্রজা কহে। খাজানার পরিবর্ত্তে ভূম্যধিকারির সহিত কোন ব্যক্তির অন্য কোন রূপ চুক্তি থাকিলেও তাহাকে প্রজা কহে। যেমত চাকরান্ প্রজা।—

৫। ভূমি ভোগ দখল করণ জন্য ভূম্যধিকারিকে নগদ টাকা বা শস্য স্বরূপ আইনানুসারে প্রজা যাহা দিতে বাধ্য হয় তাহাকে খাজানা কহে।

৬। জমীদার এবং রায়ত এই উভয়ের মধ্যবর্ত্তী প্রজা যে স্বত্ব উপভোগ করে সেই স্বত্বের নাম মধ্যস্বত্ব এবং সেই স্বত্বের অধিকারিকে মধ্যস্বত্বাধিকারী কহে। পত্তনীদার, দরপত্তনীদার, সে পত্তনীদার, হাওয়ালাদার, গাঁতিদার, ইজারদার প্রভৃতি মধ্যস্বত্বাধিকারী নামে বাচ্য।

৭। যে মধ্যস্বত্বের উত্তরাধিকার হইতে পারে ও অবধারিত সময়ের জন্য যাহার ভোগ হয় না তাহার নাম কায়েমী মধ্যস্বত্ব।

৮। কৃষিবৎসর বলিলে যেখানে বাঙ্গালা সন চলিত আছে তথায় বৈশাখ মাসের প্রথম দিবসে যে বৎসর আরম্ভ হয় সেই বৎসর বুঝাইবে। যেখানে ফসলী বা আমলী সন প্রচলিত সেখানে আশ্বিন মাসের প্রথম দিবসে যে বৎসর আরম্ভ হয় সেই বৎসর বুঝাইবে এবং যেখানে কৃষি কার্য্যের জন্য অন্য কোন সাল চলিত আছে তথায় সেই সাল বুঝাইবে।

## প্রজাদিগের শ্রেণির বিষয়।

বর্ত্তমান আইনে প্রজাদিগকে তিন শ্রেণীতে বিভক্ত করা হইয়াছে। যথা—

(ক) মধ্য স্বত্বাধিকারী। ( অধীন মধ্যস্বত্বাধিকারিরাও ইহার অন্তর্গত )।

(খ) রায়ত।

(গ) কোর্ফা রায়ত বা পেটাও রায়ত। কোর্ফা রায়তের অধীনস্থ রায়তেরাও কোর্ফা রায়ত নামে বাচ্য। জমীদার কি মধ্যস্বত্বাধিকারির অধীনে কেহ কোন জমী ভোগ না করিলে তাহাকে রায়ত না বলিয়া কোর্ফা রায়ত গণ্য করা হইবে।—

যে ব্যক্তি স্বয়ং বা আপন পরিবারস্থ ব্যক্তি দ্বারা বা বেতনভোগী চাকর দ্বারা কিম্বা ভাগ যোতে চাষ আবাদ করিবে বলিয়া জমী লয় তাহাকে রায়ত কহে। রায়তদিগকেও তিন ভাগে বিভাগ করা হইয়াছে যথা ঃ—

(১) মোকররী রায়ত। অর্থাৎ চিরকালের জন্য নির্দ্দিষ্টহারে খাজানা দিয়া যাহারা ভূমি ভোগ দখল করে।

(২) দখলীস্বত্ব বিশিষ্ট রায়ত অর্থাৎ যাহাদের ভোগ কৃত জমিতে দখলী স্বত্ব জন্মিয়াছে।

(৩) দখলী স্বত্ববিহীন রায়ত অর্থাৎ যাহাদের জমিতে দখলী স্বত্ব জন্মে নাই।

কাহারও কোন একটী জমায় একশত বিঘার অধিক জমী থাকিলে তাহাকে একজন মধ্যস্বত্বাধিকারী বলিয়া জ্ঞান করা হইবে। কিন্তু কে রায়ত কে মধ্যস্বত্বাধিকারী ইহা স্থির করিতে হইলে প্রথমতঃ কি উদ্দেশ্যে জমী বন্দোবস্ত করিয়া লওয়া হইয়াছিল অর্থাৎ মূলে যখন সেই জমার সৃষ্টি হয় তখন প্রজা নিজে চাষ আবাদ করিবে বলিয়া জমী পত্তন লইয়াছিল

কি সেই জমার অন্তর্গত অন্য অন্য রায়ত দিগের নিকট খাজানা আদায় করিবে ও নূতন রায়ত পত্তন করিয়া তাহাদের দ্বারা চাষ আবাদ করিবে বলিয়া জমা লইয়াছিল তাহা দেখিয়া 'রায়ত কি মধ্য স্বত্বাধিকারী ইহা স্থির করিতে হইবে। কেহ একশত বিঘার কম জমী রাখিলে তাহাকেও মধ্যস্বত্বাধিকারী গণ্য করা হইতে পারে। কোন একটী জমায় একশত বিঘার অধিক জমী থাকিলেও যদি দেশাচার মতে তাহাকে রায়তের মধ্যে ধরা হইয়া থাকে তবে আর তাহাকে মধ্যস্বত্বাধিকারী জ্ঞান করা হইবে না। চিরস্থায়ী বন্দোবস্তর সময় যে সকল মধ্যস্বত্বর সৃষ্টি হইয়াছিল এক্ষণে আর সে সকল স্বত্বের খাজানা বৃদ্ধি করিতে পারা যাইবে না, তবে দেশাচার মতে যদি বৃদ্ধি করা যায় কিম্বা যে নিয়মে এতকাল ঐ সকল মধ্যস্বত্ব ভোগ করিতে দেওয়া হইয়াছে সেই নিয়ম অনুসারে যদি বাড়াইতে পারা যায় তাহা হইলে খাজানা বৃদ্ধি হইবে। মধ্যস্বত্বাধিকারী প্রজা কোন্ সময় তাহার খাজানা কমাইয়া লইয়াছিল প্রমাণ করিতে পারিলেও খাজানা বৃদ্ধি করিতে পারা যাইবে। কিন্তু উক্ত প্রজা যদি জমী কমির আপত্তি করিয়া জমা কমী করিয়া লইয়া থাকে তাহা হইলে সে কারণে আর খাজানা বৃদ্ধি হইবে না। জমী কমী ভিন্ন অন্য কারণে জমা কমী করিয়া লইয়া থাকিলেও এক্ষণে যদি বৃদ্ধি হারে জমী হইতে খাজানা উঠিবার সম্ভাবনা না থাকে তাহা হইলেও বাড়াইতে পারা যাইবে না। তবে যদি জমির পরিমাণ বেশী হইয়াছে দেখাইতে পারা যায় তাহা হইলে খাজানা বৃদ্ধি হইবে। খাজানা বৃদ্ধি করিতে হইলে মধ্যস্বত্বাধিকারী প্রজা ও ভূম্যাধিকারির মধ্যে কোন রূপ চুক্তি থাকিলে সেই চুক্তিমতই খাজানা বৃদ্ধি হইবে নতুবা নিকটবর্ত্তী স্থানের সমশ্রেণির প্রজারা যে হারে খাজানা দিয়া থাকে তাহার অতিরিক্ত বৃদ্ধি করা যাইবে না। মধ্যস্বত্বাধিকারী প্রজা ও ভূম্যধিকারির মধ্যে কোন রূপ চুক্তি না থাকিলে এবং সমশ্রেণির প্রজারা কি হারে খাজানা দিয়া থাকে তাহার স্থিরতা না হইলে উক্ত প্রজা মোট যে টাকা বৎসর ২ তাহার মধ্যস্বত্ব হইতে আদায় করিয়া থাকে তাহার মধ্যে আদায় তহশীলের সরঞ্জামী খরচ বাদে বাকী টাকার উপর শতকরা দশটাকা হিসাবে প্রজার লাভ রাখিয়া খাজানা বাড়াইতে পারা যাইবে। কিন্তু এই মধ্যস্বত্ব যখন

প্রথম সৃষ্টি হয় সেই সময় যিনি ইহার অধিকারী ছিলেন তিনি তাঁহার নিজের পরিশ্রমে কি ব্যয়ে এই মধ্যস্বত্বের অন্তর্গত জমা জমী সর্ব্ব প্রথমে আবাদ করিয়াছিলেন কি না, সে সময়ে কোন পণ বা সেলামী দেওয়া হইয়াছিল কি না এবং জমী হাসিল করাইবার নিমিত্ত খুব অল্প খাজানায় এই মধ্যস্বত্ব বন্দোবস্ত করা হইয়াছিল কি না ও মধ্যস্বত্বাধিকারী বা তাহার পূর্ব্ব পুরুষের মধ্যে কেহ এই মধ্যস্বত্বের কখন কোন উন্নতি সাধন করিয়াছেন কি না এই সকল বিবেচনা করিয়া কোন্ মধ্যস্বত্বাধিকারী প্রজার কি পরিমাণ খাজানা বৃদ্ধি হইবে আদালত তাহা স্থির করিয়া দিবেন। কোন মধ্যস্বত্বাধিকারির খাজানা আদালত দ্বারা বা চুক্তি অনুসারে বৃদ্ধি হইলে বৃদ্ধির তারিখ হইতে পনের বৎসর মধ্যে আর খাজানা বাড়ান যাইবে না। কোন কায়েমী মধ্যস্বত্বাধিকারী প্রজাকে চুক্তিভঙ্গ জন্য উচ্ছেদ করিবার সর্ত্ত থাকিলে জমীদার উচ্ছেদ করিতে পারেন তদ্ভিন্ন উচ্ছেদ করিতে পারিবেন না। প্রজা ইচ্ছা করিলে তাহার কায়েমী মধ্যস্বত্ব দান, বিক্রয় বা বন্ধকাদি সূত্রে হস্তান্তর করিতে পারিবেন কিন্তু ঐ হস্তান্তর পত্র রেজেষ্টরী না করিলে হস্তান্তর গ্রাহ্য হইবে না। রেজেষ্টরী করিবার রসুম ব্যতীত ভূম্যধিকারির উপর পরওয়ানা জারির রোজ ও ভূম্যধিকারির সেরেস্তায় নাম খারিজ দাখিলের রোজ এই রোজ দুইটী রেজেষ্টরী আফিসে আমানত না করিলে হস্তান্তর পত্র রেজেষ্টরী হইবে না। যে মধ্যস্বত্ব হস্তান্তর করা হয় তাহার বার্ষিক খাজানার উপর শতকরা দুই টাকা হিসাবে নাম খারিজ দাখিলের রোজ আমানত করিতে হইবে। খাজানার পরিমাণ যাহাই হউক ঐ রোজ কখন একটাকার কম ও একশত টাকার বেশী লওয়া হইবে না। যে মধ্যস্বত্বের জন্য কোন খাজানা দিতে হয় না তাহা হস্তান্তর করিতে হইলে মোটের উপর দুই টাকা রোজ দিলেই হইবে। পরওয়ানা জারির রোজ গভর্ণমেণ্ট লইবেন আর নাম খারিজ দাখিলের রোজ ভূম্যধিকারী পাইবেন। রেজেষ্টরী অন্তে রেজেষ্টরী আফিসের কর্ত্তৃপক্ষ জেলার কালেক্টরের নিকট হস্তান্তর বিষয়ক একটী নোটিস পাঠাইবেন এবং তাহার সহিত নাম খারিজ দাখিলের রোজও পাঠাইয়া দিবেন এবং কালেক্টর সেই নোটিস্ ভূম্যধিকারী বা তাহার কর্ম্মচারির উপর জারি করিয়া তাহার প্রাপ্য রোজের

টাকা তাহাকে দেওয়াইবেন। বাকী খাজানা ভিন্ন অন্য ডিক্রীজারিতে কোন মধ্যস্বত্ব নীলাম হইলে নিলাম সিদ্ধ হওয়ায় পূর্ব্বে নীলাম খরিদারকে উক্ত রোজ দুইটী হিসাব করিয়া দাখিল করিতে হইবে। তৎপরে নীলাম সিদ্ধ হইলে আদালত হইতে কালেক্টরের নিকট নীলামের নোটিস্ ও নাম খারিজ দাখিলের রোজ পাঠাইয়া দেওয়া হইবে। কালেক্টরী হইতে ভূম্যধিকারী বা তাহার কর্ম্মচারির উপর উক্ত নোটিশ জারী হইবে ও তাহার প্রাপ্য রোজ তাহাকে দেওয়ান হইবে। বাকী খাজানার দায়ে কোন মধ্যস্বত্ব নীলাম হইলে উক্ত কোন রোজ নীলাম খরিদারকে দিতে হইবে না এবং ভূম্যধিকারির উপরও কোন নোটিস্ জারী হইবে না, আদালত হইতে কেবল কালেক্টরিতে একটী নোটিস্ দেওয়া হইবে। উত্তরাধিকারীত্ব সূত্রে কেহ কোন কায়েমী মধ্যস্বত্ব প্রাপ্ত হইলে তাহাকে কালেক্টরীতে যাইয়া নোটিস্ দিতে হইবে এবং সেই সঙ্গে উল্লিখিত রোজ দুইটী দাখিল করিতে হইবে, উত্তরাধিকারী ব্যক্তি যে পর্য্যন্ত তাহা না করিবেন সে পর্য্যন্ত প্রাপ্ত সম্পত্তি বিষয়ে তাহার বাকী খাজানার মোকদ্দমা, ফসল ক্রোক এবং আদালত সম্বন্ধীয় কোন কার্য্য করিবার তাঁহার অধিকার হইবে না। কেহ কোন মধ্য স্বত্বের ষোল আনা হস্তান্তর না করিয়া কথকাংশ হস্তান্তর করিলে কি কোন মধ্যস্বত্বের কিয়দাংশ উত্তরাধিকারীত্ব সূত্রে প্রাপ্ত হইলেও উপরি উক্ত নিয়মে নোটিস্ জারী ও নাম খারিজ দাখিলের রোজ আমানত করিতে হইবে। জমীদারের লিখিত সম্মতি ভিন্ন কোন মধ্যস্বত্বের বিভাগ বা খাজানা বণ্টণ গ্রাহ্য হইবে না।

## মোকররী প্রজা।

কোন মোকররী প্রজাকে উচ্ছেদ করা যাইতে পারিবে না, তবে প্রজা ভূম্যধিকারির সহিত কোনরূপ চুক্তি করিলে এবং ঐ চুক্তি পালন না করার জন্য উচ্ছেদের সর্ত্ত থাকিলে তাহাকে উচ্ছেদ হইতে হইবে। মোকররী স্বত্ব দান বিক্রয়াদি সূত্রে হস্তান্তর করা যাইতে পারিবে এবং মধ্য স্বত্বাধিকারী প্রজাদের সম্বন্ধে হস্তান্তর বিষয়ে যে সকল নিয়মের কথা উক্ত হইয়াছে মোকররী প্রজাদিগের বিষয়েও সেই সকল নিয়ম বর্ত্তিবে এবং হস্তান্তর গ্রহী-

তাকে নোটিশ জারির ও নাম খারিজ দাখিলের রোজ আমানত করিতে হইবে। যেখানে মোকররী জমা রেজেষ্টরী করিবার নিয়ম আছে সেখানে যদি সেই জমা রেজেষ্টরী না হইয়া থাকে তাহা হইলে প্রজা ২০ বৎসর এক হারে ও এক নিয়মে খাজানা লওয়া দেখাইতে পারিলেও বৃদ্ধি হারে খাজানা দেওয়ার দায় হইতে অব্যাহতি পাইবে না।

---

## স্থিতিবান্ রায়ত।

কোন ব্যক্তি যদি একান্বয়ে ১২ বার বৎসর কাল যাবৎ রায়ত স্বরূপে কোন গ্রামে জমী ভোগ দখল করে তাহা হইলে তাহাকে সেই গ্রামের স্থিতিবান্ রায়ত কহে। ক্রমাগত একই জমী ১২ বার বৎসর ভোগ করিলে যে স্থিতিবান্ রায়ত হইবে তাহা নহে, বৎসর বৎসর ভিন্ন ভিন্ন জমী ভোগ দখল করিলেও স্থিতিবান্ রায়ত হইবার অধিকার জন্মে। কোন ব্যক্তি একবার স্থিতিবান্ রায়ত বলিয়া গণ্য হইলে তখন তাহার দখলে যত ভূমি থাকিবে সে সমস্ত ভূমিতেই তাহার দখলী স্বত্ব জন্মাইবে। কোন ব্যক্তি রায়ত স্বরূপে কোন জমী ভোগ দখল করিয়া পরলোকগত হইলে তাহার উত্তরাধিকারী যেন নিজে ক্রমান্বয়ে সেই জমী ভোগ দখল করিয়া আসিতেছে এইরূপ জানিতে হইবে। তজ্জন্য পিতা ৭ বৎসর পর্য্যন্ত কোন গ্রামে জমী ভোগ করিয়া মরিলে পুত্র যদি সেই গ্রামে আর ৫ পাঁচ বৎসর জমী ভোগ দখল করিতে পারে তাহা হইলে তাহার দখলের স্বত্ব বর্ত্তিবে। দুই বা তাহার অধিক রায়ত, ভাগে কোন জমী দখল করিয়া পরে যদি তাহারা আলাহিদা-রূপে জমী দখল করিতে থাকে তাহা হইলে ভাগের সময় ধরিয়া ১২ বার বৎসর পূর্ণ হইলেই তাহারা প্রত্যেকে স্থিতিবান্ রায়তরূপে গণ্য হইবে। স্থিতিবান্ রায়ত যতদিন গ্রামে থাকিয়া জমী ভোগ দখল করিবে ততদিন তাহার দখলী স্বত্ব বজায় থাকিবে। গ্রাম পরিত্যাগ করিয়া যাইলে, পরি-ত্যাগ করিয়া যাইবার তারিখ হইতে এক বৎসর পর্য্যন্ত তাহাকে ঐ গ্রামের এক জন স্থিতিবান্ রায়ত বলিয়া জ্ঞান করা হইবে। গ্রাম ছাড়িয়া যাওয়ার পর এক বৎসরের মধ্যে যদি সে পুনরায় সেই গ্রামে আসিয়া কোন জমী দখল করে তাহা হইলে সেই জমিতে তাহার দখলী স্বত্ব বর্ত্তিবে।

## দখলী স্বত্ব।

কোন জমীদার বা মধ্যস্বত্বাধিকারী যদি অধীনস্থ কোন দখলী স্বত্ববিশিষ্ট রায়তের নিকট হইতে তাহার দখলী স্বত্ব প্রাপ্ত হন, তাহা হইলে সে স্বত্ব লোপ হইয়া থাকে। দখলী স্বত্ববিশিষ্ট রায়ত যদি কালে তাহার দখলী জমির ষোল আনা রকমে জমীদার হয় কি ষোল আনা রকমে ঐ জমির মধ্য স্বত্ব প্রাপ্ত হয়, তাহা হইলেও দখলী স্বত্ব লোপ হইয়া থাকে। কিন্তু উল্লিখিত রায়ত যদি এজমালিতে তাহার দখলী জমির জমীদারী বা মধ্যবর্ত্তী প্রজাই স্বত্ব প্রাপ্ত হয় তবে তাহার দখলী স্বত্ব লোপ হইবে না। কালক্রমে যদি তাহার এজমালী জমীদারী বা প্রজাই স্বত্ব লোপ হয়, তাহা হইলে তাহার দখলী স্বত্ব স্থিরতর থাকিবে। ইজারদার স্বরূপে কেহ কোন জমী ভোগ দখল করিলে ইজারদারী আমলে তাহার ইজারার অন্তর্গত কোন জমিতে দখলী স্বত্ব জন্মিবে না। রায়ত কোন জমিতে দখলী স্বত্ব প্রাপ্ত হইলে যাহাতে জমির দর কমিয়া যায় বা যে জন্য তাহাকে জমী দেওয়া হইয়াছিল তাহার অনুপযোগী হইয়া পড়ে এমন কোন কার্য্য জমির উপর করিতে পারিবে না। চাষের জমীতে পুষ্করিণী খনন কি বাগান কাটিয়া চাষের জমী প্রস্তুত করা রায়তের অধিকার হইবে না। দেশাচার না থাকিলে রায়ত জমির বৃক্ষ কর্ত্তন করিতে পারিবে না। দখলী স্বত্ববিশিষ্ট রায়ত আপনার যোতের জন্য উপযুক্ত ও ন্যায্য হারে অর্থাৎ নিকটবর্ত্তী স্থানে ঐ প্রকার জমির যে হারে খাজানা দেওয়া হইয়া থাকে, উক্ত হারে খাজানা দিবে। দখলী স্বত্ব-বিশিষ্ট রায়তকে তাহার দখলী জমী হইতে উচ্ছেদ করা যাইবে না, তবে যে উদ্দেশ্যে রায়তকে জমী দেওয়া হইয়াছিল, তাহার বিপরীত ব্যবহার করিয়া যদি জমী কার্য্যের অনুপযোগী করা হইয়া থাকে, কি রায়ত যদি উচ্ছেদ হইবার সর্ত্তে ভূম্যধিকারির সহিত বিশেষ কোন চুক্তিকরতঃ সেই চুক্তি ভঙ্গ করিয়া থাকে, তাহা হইলে ভূম্যধিকারী সেই রায়তের নামে উচ্ছেদের জন্য আদালতে নালিশ করিয়া ডিক্রীকরতঃ সেই ডিক্রীজারিতে তাহাকে উচ্ছেদ করিতে পারিবেন। ডিক্রীজারী ব্যতীত কাহাকেও উচ্ছেদ করা যাইবে না। দখলী স্বত্ববিশিষ্ট কোন রায়ত পরলোক প্রাপ্ত হইলে তাহার স্বত্ব তাহার উত্তরাধিকারিকে বর্ত্তে। কিন্তু দখলী স্বত্ব সম্বন্ধে যেখানে

সে প্রকার কোন দেশাচার নাই সেখানে বর্ত্তে না। ওয়ারিশবিহীন রায়তের জমির দখলী স্বত্ব লোপ হইয়া ঐ জমী জমীদারের খাস হয়।

## খাজানা বৃদ্ধির বিষয়।

কোন দখলীস্বত্ববিশিষ্ট রায়তের দেয় খাজানা ভূম্যধিকারী অন্যায় ও অনুপযুক্ত বলিলে তাঁহাকে তাহার প্রমাণ করিতে হইবে। প্রমাণ করিতে না পারিলে ঐ খাজানাই ন্যায্য বলিয়া জ্ঞান করিতে হইবে। যে সকল দখলীস্বত্ববিশিষ্ট রায়ত নগদ টাকা খাজানা দিয়া থাকে তাহাদের খাজানা বৃদ্ধি করিতে হইলে প্রথমতঃ দেখা উচিত যে ভূম্যধিকারির সহিত ঐ সকল রায়তদিগের খাজানা বৃদ্ধির কোনরূপ চুক্তি আছে কি না। রায়ত শুদ্ধ চুক্তি করিলেই হইবে না, উহা লিখিত পঠিত করিয়া রেজেষ্টরী করাইয়া লইতে হইবে। চুক্তিপত্র রেজেষ্টরী করিয়া না লইলে, সেই দলীলের বলে ভূম্যধিকারী বেশী খাজানার দাবী করিতে পারিবেন না ও আদালতেও নালিশ চলিবে না। কিন্তু তিন বৎসর কি ততোধিক যে রায়তের নিকট বেশী হারে খাজানা আদায় হইয়া আসিতেছে তাহার সহিত সেই বৃদ্ধি খাজানার বাবদ কোন চুক্তিপত্র লিখিত পঠিত না হইয়া থাকিলেও পূর্ব্ব পূর্ব্ব সনের আদায়ের কাগজ দৃষ্টে সেই বেশী খাজানার বাবদে নালিশ ও ডিক্রী হইতে পারিবে তাহাতে রায়ত চুক্তিপত্র লিখিত পঠিত হয় নাই বলিয়া আপত্তি করিলে তাহা গ্রাহ্য হইবে না। চুক্তি অনুসারে যে খাজানা ধার্য্য হইবে তাহা চুক্তির তারিখ হইতে ১৫ বৎসর মধ্যে আর বৃদ্ধি করা যাইবে না এবং রায়ত যে খাজানা দিয়া আসিতেছে তাহার উপর টাকায় ৵০ দুই আনার বেশী কখন কোন চুক্তির বলে খাজানা বাড়াইতে পারা যাইবে না। ভূম্যধিকারী নিজ ব্যয়ে যদি কোন জমির উন্নতি সাধন করেন এবং সেই উন্নতির ফল ভোগ করিবার জন্য রায়ত যদি বৃদ্ধি হারে খাজানা দিবার চুক্তি করিয়া থাকে তবে সে স্থলে টাকায় ৵০ দুই আনার বেশী পরিমাণে খাজানা বাড়াইতে কোন বাধা হইবে না। উন্নতির জন্য বৃদ্ধিহারে খাজানা দিবার কথা যাহা বলা যাইতেছে তাহা উন্নতি না হইলে রায়তের নিকট

দাবী চলিবে না এবং জমির যতদিন উন্নতির অবস্থা থাকিবে ও রায়ত সেই উন্নতির ফল ভোগ করিবে ততদিনই বৃদ্ধিহারে খাজানা আদায় হইবে। তৎপরে সে হারে খাজানা দেওয়ার জন্য রায়তকে বাধ্য করা যাইবে না। তবে রায়তের দোষে যদি সেই উন্নতির অবস্থা নষ্ট হইয়া যায়, তাহা হইলে বৃদ্ধিহারে খাজানা দেওয়ার দায় হইতে রায়ত কখন অব্যাহতি পাইবে না। চুক্তি ভিন্ন নিম্নলিখিত কতিপয় কারণে দখলী স্বত্ববিশিষ্ট রায়তের খাজানা বৃদ্ধি করিতে পারা যাইবে ;—

(ক) কোন গ্রামে এক প্রকার ও একই সুবিধাজনক জমির বাবদ দখলী স্বত্ববিশিষ্ট রায়তের নিকট যে হারে খাজানা আদায় হইয়া থাকে তদপেক্ষা কোন রায়ত কম হারে খাজানা দিলে যদি তাহার কম হারে খাজানা দেওয়ার বিশেষ কোন কারণ না থাকে, অথবা—

(খ) বর্ত্তমান খাজানা চলিত থাকার সময় প্রধান খাদ্য শস্যের দর যদি সে স্থানে বৃদ্ধি হইয়া থাকে, অথবা—

(গ) বর্ত্তমান খাজানা চলিত থাকার সময় ভূম্যধিকারির ব্যয়ে যদি রায়তের ভূমির উৎপাদিকা শক্তি বৃদ্ধি হইয়া থাকে, অথবা—

(ঘ) নদীর স্রোতের গতি পরিবর্ত্তন হইয়া গিয়া কোন জমিতে জল দেওয়ার সুবিধা হওয়ায় যদি সে জমির উৎপাদিকা শক্তি বৃদ্ধি হইয়া থাকে।

যাহারা খাজানা বাবদ নগদ টাকা না দিয়া জমির ফশল দেয়, উপরি উক্ত কোন কারণে তাহাদের কর বৃদ্ধি হইবে না।

জরীপে যদি রায়তের জমীর পরিমাণ বৃদ্ধি হয় তাহা হইলেও ভূম্যধিকারী তাহার খাজানা বৃদ্ধি করিতে পারিবেন। ভবিষ্যতে যদি উন্নতির ফল না ফলে বা ফলা বন্ধ হইয়া যায় তাহা হইলে রায়তের প্রার্থনা মতে বর্দ্ধিত কর, আবার কম হইতে পারিবে। নদীর স্রোতের পরিবর্ত্তন জন্য কোন জমির উৎপাদিকাশক্তি বৃদ্ধি হইয়াছে বলিয়া কর বৃদ্ধির নালিশ করিলে যদি উৎপাদিকা শক্তি স্থায়ীরূপে বৃদ্ধি না হইয়া সামান্য কিছু দিনের জন্য বৃদ্ধি হইয়া থাকে তাহা হইলে কর বৃদ্ধি হইবে না।

## খাজানা কমির বিষয়।

দখলী স্বত্ববিশিষ্ট রায়তদিগের মধ্যে কাহারও যোতের জমির উৎপাদিকা শক্তি যদি কোন কারণসূত্রে চিরকালের জন্য হ্রাস হইয়া যায়, কি যে গ্রামে রায়তের বাস সেই স্থানে বা তাহার নিকটবর্ত্তী স্থানে যদি কোন স্থায়ী কারণবশতঃ প্রধান খাদ্য শস্যের দর চিরকালের জন্য কমিয়া যায় তাহা হইলে রায়ত খাজানা কমির প্রার্থনায় ভূম্যধিকারির নামে নালিশ করিতে পারিবে, কিন্তু যে সকল রায়ত নগদ টাকা খাজানা না দিয়া ফশলের অংশ দেয় তাহারা উক্ত কোন কারণে খাজানা কমির প্রার্থনা করিতে পারিবে না, রায়তের দোষে কোন জমির উৎপাদিকা শক্তির হ্রাস হইলে তাহার খাজানা কমির দাবী চলিবে না। জরিপ করিয়া কোন রায়তের দখলে কম জমী থাকা সাব্যস্থ হইলে রায়ত খাজানা কমির নালিশ করিতে পারিবে।

---

## দখলীস্বত্ব বিহীন রায়ত।

কোন দখলীস্বত্ব বিহীন রায়তকে যখন কোন জমী দখল করিতে দেওয়া হয় তখন তাহার সহিত খাজানা সম্বন্ধে কোন বন্দোবস্ত হইয়া থাকিলে তাহাকে সেই বন্দোবস্তমত খাজানা দিতে হয়, রায়ত পরে তাহাতে আপত্তি করিতে পারে না। খাজানা বৃদ্ধি দিব বলিয়া কোন দখলীস্বত্ব বিহীন রায়ত যদি তাহার ভূম্যধিকারী বরাবর কবুলতী রেজেষ্টরী করিয়া দিয়া থাকে তাহা হইলে সেই কবুলতির সর্ত্তমত তাহার খাজানা বৃদ্ধি হইবে। রেজেষ্টরী করা কবুলতী না থাকিলে এবং উক্ত রায়ত বৃদ্ধি হারে খাজানা দিতে অস্বীকার হইয়াছে বলিয়া তাহার নামে উচ্ছেদের নালিশ করিতে হইলে প্রথমতঃ বৃদ্ধি খাজানা ধরিয়া একখানি কবুলতির খশড়া করতঃ যে আদালতে তাহার নামে তাহার দখলী যোতের বাবদ বাঁকী খাজানার নালিশ করিতে পারা যাইত উক্ত আদালত দ্বারা ঐ খশড়া কবুলতী তাহার উপর জারী করিতে হইবে। উক্ত খশড়া কবুলতী জারির রোজ ভূম্যধিকারিকে দিতে হইবে। রায়তের উপর খশড়া কবুলতী জারী হইলে রায়ত যদি সেই কবুলতী লেখা-পড়া করিয়া দিতে ইচ্ছা করে তাহা হইলে জারির তারিখ হইতে একমাসের মধ্যে তাহাকে দস্তরমত লেখাপড়া করিয়া আদালতে দাখিল করিতে হইবে এবং

আদালতে তাহা দাখিল হইলে ভূম্যধিকারিকে নোটিস্ জারির দ্বারা জানাইয়া দেওয়া হইবে ও নোটিস্ জারির রোজ রায়তকে দিতে হইবে। কবুলতী লেখা পড়া করিয়া রায়ত আদালতে দাখিল করিলে, তাহার পর সন হইতে কবুলতির লিখিত বৃদ্ধি হারে খাজানা রায়তের নিকট হইতে আদায় হইতে থাকিবে। যদি কবুলতী লেখা পড়া করিয়া দিতে রায়ত অস্বীকার করে তাহা হইলে তিন মাসের মধ্যে তাহার নামে উচ্ছেদের বাবদ নালিশ করা যাইতে পারিবে। উচ্ছেদের নালিশ হইলে আদালত ঐ রায়তের পক্ষে ন্যায় ও যুক্তি সঙ্গত খাজানা কি হইতে পারে তাহা স্থির করিয়া দিবেন। রায়ত উক্ত খাজানা দিতে স্বীকৃত হইলে কবুলতির তারিখ হইতে ৫ বৎসর পর্য্যন্ত নির্ব্বিঘ্নে সেই জমী দখল করিতে পারিবে এবং ৫ বৎসর পরে তাহাকে উচ্ছেদ করা যাইবে। কিন্তু এই পাঁচ বৎসর মধ্যে তাহার সেই জমিতে যদি দখলের স্বত্ব জন্মায় অর্থাৎ উচ্ছেদের মোকদ্দমা হওয়ার পূর্ব্বে সেই জমিতে রায়তের দখল থাকিলে পাঁচ বৎসর শেষ হওয়ার সময় যদি তাহার সর্ব্ব সাকুল্যে ১২ বৎসর দখল পূর্ণ হয় তাহা হইলে আর তাহাকে উচ্ছেদ হইতে হইবে না। ৫ বৎসর পরে রায়ত সহজে জমী ছাড়িয়া দিবে না বুঝা গেলে, ছয় মাস থাকিতে তখন তাহার নামে নোটিস দিয়া উচ্ছেদের নালিশ করিতে হইবে। আদালত যে খাজানা ধার্য্য করেন রায়ত তাহাও দিতে যদি স্বীকৃত না হয় আদালত তখন তাহার বিরুদ্ধে উচ্ছেদের ডিক্রী দিবেন।

নিম্নলিখিত কোন কারণ ব্যতীত, অন্য হেতুবাদে কোন দখলী স্বত্ববিহীন রায়তকে জমী হইতে উচ্ছেদ করা যাইবে না।

(ক) বাকী খাজানা না দেওয়ার জন্য ;

(খ) ভূমি অযথা ব্যবহার করিয়া অকর্ম্মণ্য করিয়া ফেলিলে, কিম্বা কবুলতির কোন সর্ত্ত ভঙ্গ করিলে এবং সেই সর্ত্তভঙ্গ জন্য কবুলতিতে তাহাকে উচ্ছেদ করিবার সর্ত্ত থাকিলে ;

(গ) রেজেষ্টরী করা পাট্টা দ্বারা কোন রায়তকে জমী দখল করিতে দেওয়া হইয়া থাকিলে সেই পাট্টার মেয়াদ শেষ হইলে ;

(ঘ) আদালত কর্ত্তৃক ন্যায্য ও উপযুক্ত বলিয়া রায়তের উপর যে কর

ধার্য্য হয় সেই খাজানা সে দিতে অস্বীকার করিলে, কিম্বা সেই খাজানা দিয়া যে মিয়াদ পর্য্যন্ত সে জমী দখল করিতে স্বত্ববান হয় সেই মিয়াদ শেষ হইলে।

বাকী খাজানার বাবদ উচ্ছেদ করিতে হইলে নালিশ ও ডিক্রী করিয়া সেই ডিক্রীজারিতে উচ্ছেদ করা যাইবে। বাকী খাজানার ডিক্রী হইলেও ডিক্রীর তারিখ হইতে ১৫ দিনের মধ্যে রায়ত যদি মায় খরচা ডিক্রির টাকা পরিশোধ করিতে পারে তাহা হইলে আর তাহাকে উচ্ছেদ করা যাইবে না। রায়ত অন্যায় রূপে জমী ব্যবহার করিয়াছে কি কবুলতির সর্ত্ত ভঙ্গ করিয়াছে বলিয়া তাহাকে উচ্ছেদ করিবার জন্য মোকদ্দমা উপস্থিত করিতে হইলে প্রজায় কি রূপে জমির অপব্যবহার করিয়াছে এবং কি নিয়মই বা সে ভঙ্গ করিয়াছে তাহা প্রথমতঃ নোটিস্ দ্বারা প্রজাকে জানাইয়া দিতে হইবে এবং উক্ত অপব্যবহার বা নিয়ম ভঙ্গের যদি কোন প্রতিকার থাকে কি তত্তাবতের ক্ষতি পূরণ করিবার যদি কোন উপায় থাকে তাহা হইলে সেই নোটিসে সেই প্রতিকার বা ক্ষতিপূরণ করিবার জন্য প্রজার প্রতি আদেশ করিতে হইবে। প্রজা যদি উপযুক্ত সময়ের মধ্যে সেই আদেশ পালন না করে তবেই তাহার নামে উচ্ছেদের নালিশ হইবে। রেজেষ্টরী করা পাট্টার মেয়াদ শেষ হইবার অন্ততঃ ছয়মাস পূর্ব্বে দখল ছাড়িয়া দেওয়ার জন্য রায়তের নামে নোটিস দিতে হইবে এবং মেয়াদ শেষ হইলে ছয়মাসের মধ্যে উচ্ছেদের জন্য রায়তের নামে নালিশ করিতে হইবে। মিয়াদ অন্তে ছয়মাসের মধ্যে নালিশ না করিলে রায়ত যতকাল ইচ্ছা জমী ভোগ দখল করিতে পারিবে, তাহাকে আর দূরিভূত করিতে পারা যাইবে না। রায়তের নামে যে আদালতে যোত উচ্ছেদের নালিশ হইবে উচ্ছেদের নোটিস্ও সেই আদালত হইতে জারী করিতে হইবে। ভূম্যধিকারী রোজ দিলে সমন জারির ন্যায় এই নোটিস্ জারী হইবে।

যে সকল দখলী স্বত্ববিহীন রায়ত পূর্ব্ব হইতে জমী জমা ভোগ দখল করিতেছে, তাহাদের এক্ষণে নূতন করিয়া মিয়াদী পাট্টা দিলে যখন তাহাদের পূর্ব্বের দখল নষ্ট হইবে না এবং পরের মিয়াদী পাট্টার মিয়াদ গতেও যখন তাহাদিগকে উপরিউক্ত "ক" "খ" "গ" এবং "ঘ" ধারার বিধান ব্যতীত অন্য প্রকারে উচ্ছেদ করা যাইবে না, তখন যাহাদের পাট্টা নাই বা যাহাদের

পাট্টা রেজেষ্টরী হয় নাই তাহাদিগকে এক্ষণে নূতন করিয়া পাট্টা দিলে অনেক স্থলে ভূম্যধিকারির ক্ষতি হইবার সম্ভাবনা, কারণ এক ব্যক্তি ৬।৭ সন ধরিয়া কোন জমী দখল করিয়া আসিতেছে তাহাকে যদি এক্ষণে ৬।৭ সন মিয়াদে সেই জমির পাট্টা দেওয়া যায় তাহা হইলে মিয়াদ অন্তে তাহার সেই জমিতে দখলের স্বত্ব জন্মাইবে এবং তাহাকে আর কখনই উচ্ছেদ করা যাইবে না। এজন্য যে সকল দখলী স্বত্ববিহীন রায়ত পূর্ব্ব হইতে জমী জমা দখল করিয়া আসিতেছে তাহাদের পাট্টা থাক্ বা নাই থাক্, তাহাদের নামে পূর্ব্বোক্ত বিধান মতে উচ্ছেদের নালিশ করিয়া উচ্ছেদ করতঃ তাহাদের দখলী জমী অপরকে বিলি করিতে হইবে এবং যাহারা এক্ষণে নূতন পত্তন হইবে তাহাদিগকে রেজেষ্টরী যুক্ত মেয়াদী পাট্টা দিয়া মেয়াদ শেষ হওয়ার পূর্ব্বে নোটিস্ দিয়া উচ্ছেদ করিতে হইবে তাহা হইলে আর কাহারও দখলের স্বত্ব পাইবার আশা থাকিবে না।

---

## কোর্ফা রায়ত।

রায়ত তাহার অধীনস্থ কোর্ফা রায়তের দখলী জমির জন্য যে টাকা খাজানা দেয় তাহার উপর শতকরা ৫০৲ ও ২৫৲ টাকা হিসাবে টাকায় আট আনা ও চারি আনার বেশী কখন কোন কোর্ফা রায়তের নিকট খাজানা আদায় করিতে পারিবে না। কোর্ফা রায়তকে রেজেষ্টরীযুক্ত পাট্টা দেওয়া হইয়া থাকিলে শতকরা ৫০৲ টাকা হিসাবে টাকায় আট আনা ও কোন পাট্টা দেওয়া না হইয়া থাকিলে শতকরা ২৫৲ টাকা হিসাবে টাকায় চারি আনা পর্য্যন্ত বৃদ্ধি হারে খাজানা ধার্য্য করিতে পারা যাইবে। কোর্ফা রায়তকে উচ্ছেদ করিতে হইলে যদি তাহাকে পাট্টা না দেওয়া হইয়া থাকে তাহা হইলে অগ্রে তাহাকে নোটিস্ দিতে হইবে। যে সন নোটিস্ দেওয়া হইবে তাহার পরবর্ত্তী সন শেষ না হইলে উচ্ছেদ করা যাইবে না এবং কোর্ফা রায়তকে পাট্টা দেওয়া হইয়া থাকিলে পাট্টার মিয়াদ শেষ না হওয়া পর্য্যন্ত তাহাকে উচ্ছেদ করিবার অধিকার হইবে না। বাকী খাজানার ডিক্রী হইলে কোর্ফাদার যদি ১৫ দিন মধ্যে টাকা আমানত না করে তাহা হইলে সেই ডিক্রীজারিতে যখন ইচ্ছা উচ্ছেদ করা যাইবে, তাহাতে কোন প্রতিবন্ধক হইবে না।

## খাজানা আদালতে আমানত্ করার বিষয়।

চারি কারণে প্রজা খাজানা আদালতে আমানত করিতে পারে ;—

(ক) প্রজা খাজানা দিতে গেলে ভূম্যধিকারী যদি তাহা না লয়েন বা দাখিলা দিতে স্বীকৃত না হয়েন।

(খ) ভূম্যধিকারী পূর্ব্বে কোন সময় একবার খাজানা লইতে বা দাখিলা দিতে অস্বীকার করায় প্রজার মনে যদি এরূপ ধারণা হইয়া থাকে যে ভূম্যধিকারী খাজানা লইবেন না বা দাখিলা দিবেন না।

(গ) যে সকল সরিকী মহলে এজমালিতে সকল সরিকের খাজানা আদায় হইয়া থাকে সেখানে সকল সরিকে মিলিয়া যদি দাখিলা না দেয় এবং তাহাদের সকল সরিকের পক্ষ হইতে দাখিলা দিতে পারে এমন লোক যদি কেহ না থাকে।

(ঘ) দুই বা ততোধিক ব্যক্তি খাজানার জন্য তলপ করিলে, যে খাজানা পাইতে যথার্থ অধিকারী তদ্বিষয়ে প্রজার মনে সন্দেহ হইলে।

প্রজা খাজানা না দিলে যে আদালতে তাহার নামে বাকী খাজানার নালিশ হইত সেই আদালতে হাত নাগাইদ খাজানা যাহা দেনা হয় সমস্ত আমানত্ করিতে হইবে এবং আমানত্ করিবার জন্য দরখাস্ত করিয়া আদালতের অনুমতি লইতে হইবে। খাজানা আমানতের দরখাস্তে সত্যপাঠ লিখিয়া নীচে এবং শিরোভাগে দস্তখত করিতে হইবে। প্রজা খাজানা আমানত্ করিলে আদালত হইতে তাহাকে একখানি রসীদ দেওয়া হইবে। স্বয়ং ভূম্যধিকারিকে খাজানা দিয়া রসীদ লইলে যে ফল হইত এই রসীদের দ্বারাও সেই ফল হইবে। আমানতী টাকা সম্বন্ধে এই রসীদ ফারখতের ন্যায় গণ্য হইবে। খাজানা আমানত্ করিতে হইলে প্রজাকে নিম্নলিখিত হারে রসুম দিতে হইবে, যথা ;—

২৫৲ টাকা পর্য্যন্ত ।০ চারি আনা, ২৫৲ টাকার উপর প্রত্যেক ২৫৲ টাকা বা তাহার ভগ্নাংশের বাবত চারি আনা হিসাবে দিতে হইবে, অর্থাৎ ২৫৲ টাকায় চারি আনা ; ২৫৲ টাকা হইতে ৫০৲ টাকা পর্য্যন্ত ॥০ আট আনা ; ৫০৲ টাকা হইতে ৭৫৲ টাকা পর্য্যন্ত ৸০ বার আনা, এই হিসাবে ৫০০৲ টাকা পর্য্যন্ত ৫৲ পাঁচ টাকা ; ৫০০৲ টাকার উপর যত টাকাই আমানত্ করা হউক, ৫৲ টাকা রসুমেই হইবে।

কাহাকে টাকা দেওয়া উচিত আদালত তাহা স্থির করিতে না পারিলে যে পর্য্যন্ত দেওয়ানী আদালত হইতে সে বিষয় মিমাংসা না হইয়া আসে সে পর্য্যন্ত আমানতী টাকা আদালতে মৌজুদ থাকিবে। আমানতের তারিখ হইতে তিন বৎসরের মধ্যে যদি কাহাকেও টাকা না দেওয়া হয় তবে আমানত্কারী আদালতের দত্ত রসীদ দাখিল করিয়া আমানতী টাকা ফেরত পাইবার প্রার্থনা করিলে টাকা তাহাকেই ফেরত দেওয়া হইবে। আমানতী টাকা যাহার প্রাপ্য তাহাকে না দিয়া আদালত যদি আর কাহাকেও দেন তাহা হইলে সে কারণে আদালতের নামে কখন নালিশ হইবে না, তবে যাহাকে দেওয়া হয় তাহার নামে নালিশ চলিবে।

## বাকী খাজানার বিষয়।

মধ্য স্বত্বাধিকারী কি মোকররী রায়ত কি দখলী স্বত্ববিশিষ্ট রায়ত যদি খাজানা বাকী ফেলে তাহা হইলে তাহাদের নামে নালিশ করিয়া বাকী পড়া তালুক বা যোত জমা নীলাম করাইতে হইবে, বাকী খাজানার বাবত তাহাদের কখন উচ্ছেদ করা যাইবে না। দখলী স্বত্ববিহীন এবং কোর্ফা রায়তের নিকট বৎসরের শেষে খাজানা বাকী থাকিলে ভূম্যধিকারী তাহাদের নামে উচ্ছেদের বাবত নালিশ করিতে পারিবেন।

---

## ফশলী বা ভাওলী খাজানার বিষয়।

যে স্থলে ফশল যাচাই বা বিভাগ করিয়া খাজানা লওয়া হয় সে স্থলে যাচাই বা বিভাগ করিবার সময় যদি ভূম্যধিকারী কি প্রজা স্বয়ং কি আপনাপন কার্য্যকারকের দ্বারা উপস্থিত না হয়, কিম্বা ফশলের পরিমাণ বা মূল্য সম্বন্ধে প্রজা ভূম্যধিকারির মধ্যে বিবাদ উপস্থিত হইয়া সহজে বিভাগ না হয়, তাহা হইলে তাহাদের মধ্যে যে কোন পক্ষ কালেক্টরের নিকট খরচের টাকা আমানত করিয়া দরখাস্ত করিলে কালেক্টর তাঁহার জনৈক কর্ম্মচারির দ্বারা ফশল যাচাই বা বিভাগ করিয়া দিয়া থাকেন। যে পর্য্যন্ত উক্ত কর্ম্মচারির দ্বারা ফশল যাচাই বা বিভাগ শেষ না হইবে সে পর্য্যন্ত সে ফশল কেহ স্থানান্তরিত করিতে পারিবে না। উক্ত কর্ম্মচারী যে সময়ে ও যে

স্থানে যাইয়া ফশল যাচাই বিভাগ করিয়া দিবেন তাহার নোটিস্ প্রজা ও ভূম্যধিকারী উভয়কেই দিতে হইবে, প্রজা ভূম্যধিকারিদিগের মধ্যে কোন পক্ষ উপস্থিত না থাকিলে এক তর্ফা কার্য্য হইবে। কার্য্য শেষ হইলে উক্ত কর্ম্মচারী কালেক্টরের নিকট রিপোর্ট পাঠাইবেন। সেই রিপোর্টে প্রজা ভূম্যধিকারির কাহারও কোন আপত্তি থাকিলে কালেক্টর তাহা শুনিবেন এবং কোন বিষয় তদন্ত করা আবশ্যক হইলে তদন্ত করিবেন এবং তৎপরে রিপোর্টের উপর হুকুম দিবেন। ঐ হুকুম চুড়ান্ত বলিয়া গণ্য হইবে এবং ডিক্রির ন্যায় উক্ত হুকুম জারী করা যাইবে। ফশল যাচাই বা বিভাগ না হওয়া পর্য্যন্ত সমস্ত ফশল প্রজার দখলে থাকিবে এবং বিভাগ না হওয়া পর্য্যন্ত প্রজা খামার হইতে ফশল স্থানান্তরিত কারতে পারিবে না, করিলে নিকটস্থ সেই প্রকার জমিতে ফশল যত বেশী পরিমাণে যাচাই হইবে তত ফশল হইয়াছিল বলিয়া জ্ঞান করা যাইবে।

---

## ভূম্যধিকারির পরিবর্ত্তনে খাজানার দায়ীত্ব।

বড় বড় মহল হইতে সামান্য সামান্য যোত পর্য্যন্ত যাহাই হস্তান্তর করা হউক, হস্তান্তর মতে যিনি নূতন ভূম্যধিকারী হইবেন তাঁহাকে হস্তান্তরের বিষয় প্রজাদিগকে নোটিস্ দ্বারা জানাইয়া দিতে হইবে। গ্রাম্য কাছারিতে কিম্বা হস্তান্তরিত সম্পত্তির কোন সদর স্থানে দুই জন লোকের সমক্ষে প্রজাদিগের নামে নোটিস্ লট্‌কাইয়া দিলে এবং হস্তান্তরিত সম্পত্তির মধ্যে গ্রামে গ্রামে ঢোল সহরতের দ্বারা হস্তান্তরের বিষয় জানাইয়া দিলে সকল প্রজাকে জানাইয়া দেওয়া হইয়াছে বুঝা যাইবে। যদি উক্ত নোটিশ দ্বারা জানাইয়া না দেওয়া হয় তাহা হইলে হস্তান্তরের পরের খাজানা যদি কোন প্রজা তাহার পূর্ব্ব ভূম্যধিকারিকে দেয়, তবে সে খাজানা বাবত প্রজাকে আর দায়ী করা যাইবে না।

## আবওয়াব মাথট।

প্রকৃত খাজানা ব্যতীত আবওয়াব মাথট বলিয়া প্রজার উপর কোন কর ধার্য্য করিলে তাহা আইন বিরুদ্ধ হইবে এবং ঐরূপ কর দেওয়ার জন্য কোন

সর্ত্ত বা নিয়ম করিলে তাহা অসিদ্ধ হইবে। আবওয়াব বা মাথট বলিয়া কোন প্রজার নিকট কোন টাকা বা ফশল আদায় করিয়া লইলে আদায়ের তারিখ হইতে ছয়মাসের মধ্যে প্রজা তাহার ভূম্যধিকারির নামে আদায়ী টাকা বা ফশলের মূল্য ব্যতীত আরও ২০০৲ দুইশত টাকার দাবিতে নালিশ করিতে পারিবে। আদায়ী টাকা বা ফশলের মূল্য দ্বিগুণ করিয়া ২০০৲ টাকার বেশী হইলে সেই দ্বিগুণ টাকা পর্য্যন্ত দাবী প্রজা করিলেও করিতে পারিবে।

---

## উন্নতি।

যোতের উন্নতি বলিলে যে উদ্দেশ্যে যোত বিলি করা হইয়াছে তাহার উপযোগী ও সেই উদ্দেশ্য সাধন হওয়া চাহি। কোন কার্য্য যোতের উপর না করিয়া ভিন্ন স্থানে করিলেও যদি তাহাতে সাক্ষাৎ সম্বন্ধে যোতের উপকার দর্শে তাহা হইলেও সে কার্য্যকে যোতের একটী উন্নতির কার্য্য বলিয়া গণ্য করা হইবে। নিম্ন লিখিত কার্য্যগুলি উন্নতির কার্য্য বলিয়া ধরা হইবে।—

(ক) কৃষি কার্য্যের জন্য কিম্বা কৃষকদিগের ও চাষের বলদের জলপানের জন্য কূপ, পুষ্করিণী অথবা জল-প্রণালী খনন করা।

(খ) জল সেচনার্থ ভূমি প্রস্তুত করা।

(গ) আবাদী বা আবাদযোগ্য জমী হইলে জমী হইতে জল বাহির করা, নদী কি বিল খাল আদির জল হইতে জমী উদ্ধার করা, বন্যা হইতে জমী রক্ষা করা কিম্বা জলে জমির ক্ষয় বা অন্য কোন ক্ষতি না হয় এরূপ উপায় করা;

(ঘ) কৃষি কার্য্যের জন্য কোন জমী হাসিল বা পরিষ্কার করা, ঘিরিয়া দেওয়া বা অন্য কোন স্থায়ী উন্নতি করা।

(ঙ) উপরিউক্ত কোন কার্য্য নূতন করিয়া মেরামত করা, পরিবর্ত্তন বা পরিবর্দ্ধন করা;

(চ) রায়তের ও তাহার পরিবারের বাসের জন্য ঘর নির্ম্মাণ করিয়া দেওয়া।

ভূম্যধিকারী স্বয়ং কোন জমির উন্নতি করিবেন বলিয়া রায়তকে সেই

জমির উন্নতি করিতে নিষেধ করিতে পারেন এবং রায়তও নিজে কোন উন্নতি করিবে বলিয়া ভূম্যধিকারিকে নিষেধ করিতে পারে, তদ্ভিন্ন আর কোন কারণে কেহ কাহাকে উন্নতি করিতে নিষেধ করিতে পারিবে না। ভূম্যধিকারী ও রায়ত উভয়েই একযোগে কোন জমির উন্নতি করিতে ইচ্ছা করিলে যদি সেই উন্নতির দ্বারা ভূম্যধিকারির অধীনস্থ অপর কোন জমির উপকার না দর্শায় তবে রায়তকেই উন্নতি করিতে দিতে হইবে। রায়তের কথা যে বলা হইল তাহা কেবল মোকররী ও দখলী স্বত্ববিশিষ্ট রায়তদিগের বিষয় বুঝাইবে। রায়ত ও ভূম্যধিকারির মধ্যে উন্নতি করিবার স্বত্ব সম্বন্ধে বা উন্নতির কার্য্য বিষয়ে বিবাদ উপস্থিত হইলে যে কোন পক্ষ কালেক্টরের নিকট দরখাস্ত করিতে পারিবেন এবং কালেক্টর তাহা চূড়ান্ত নিষ্পত্তি করিয়া দিবেন। দখলীস্বত্ববিহীন রায়ত জমিতে জল দিবার জন্য কূপাদি খনন বা আবাস গৃহ নির্ম্মাণ করিতে পারিবে। এতদ্ভিন্ন তাহার জমী সম্বন্ধে অন্য কোন উন্নতির কার্য্য করিতে হইলে ভূম্যধিকারিকে তাহা করিয়া দিবার জন্য প্রথমতঃ লিখিত দরখাস্ত করিতে হইবে। ভূম্যধিকারী যদি নির্দ্দিষ্ট সময়ের মধ্যে তাহা করিয়া না দেন তখন উক্ত রায়ত নিজে সে কার্য্য করিয়া লইতে পারিবে। রায়ত দরখাস্ত করিয়া পরে নিজে কোন কার্য্য করিলে ভূম্যধিকারী যদি কখন তাহাকে উচ্ছেদ করেন তাহা হইলে রায়-তকে ক্ষতি পূরণ দিতে হইবে। ভূম্যধিকারী নিজে কোন জমির উন্নতি করিলে কিম্বা তাঁহার খরচে কোন উন্নতির কার্য্য হইলে কি তাহার সাহায্যে প্রজা কোন উন্নতির কার্য্য করিয়া থাকিলে ভূম্যধিকারী তাহা জেলার কালেক্টরের নিকট অথবা যে মহকুমায় উন্নতি হইয়াছে সেই মহকুমার ম্যাজিষ্ট্রেটের নিকট দরখাস্ত করিয়া রেজেষ্টরী করিয়া লইতে পারিবেন। ইমারত করিবার জন্য কিম্বা ধর্ম্ম, শিক্ষা বা দান সংক্রান্ত কোন হিতকর কার্য্যের জন্য কোন ভূম্যধিকারী তাহার প্রজার যোতের অন্তর্গত কোন জমী যদি লইতে ইচ্ছা করেন এবং কালেক্টর সেই কার্য্যে অনুমতি দেন তাহা হইলে প্রজাকে সেই জমির মূল্য ও ক্ষতিপূরণ দিয়া ভূম্যধিকারী তাহা গ্রহণ করিতে পারিবেন।

## কোর্ফাবিলির বিষয়।

কোর্ফা পাট্টা রেজেষ্টরী করিয়া না লইলে পাকা হয় না, তবে যদি রায়ত তাহার ভূম্যধিকারির সম্মতি লইয়া কাহাকেও কোর্ফা পাট্টা দিয়া থাকে তাহা হইলে বিনা রেজেষ্টরিতে দোষ হয় না, কিন্তু যে পাট্টা রেজেষ্টরী হয় নাই এবং ভূম্যধিকারীও যাহাতে সম্মতি দেন নাই তাহা ভূম্যধিকারী অগ্রাহ্য করিতে পারিবেন। নয় বৎসরের বেশী মিয়াদে কোর্ফা পাট্টা দিলে তাহা রেজেষ্টরী হইবে না।

## ইস্তফার বিষয়।

কোন রায়ত তাহার যোত ইস্তফা (পরিত্যাগ) করিতে ইচ্ছা করিলে পৌষমাসের মধ্যে ভূম্যধিকারিকে নোটিস্ দিয়া চৈত্রমাসের শেষে তাহাকে যোতের দখল পরিত্যাগ করিতে হইবে। নোটিস্ না দিয়া পরিত্যাগ করিলে ভূম্যধিকারী যদি সে ইস্তফা মঞ্জুর না করেন তাহা হইলে পরসনের জন্য রায়তকে খাজানার দায়ীক থাকিতে হইবে। ইস্তফার নোটিস নিজে কিম্বা আপন লোক দ্বারা ভূম্যধিকারির উপর জারী করিতে পারা যায় অথবা রায়তের যোত যে দেওয়ানী আদালতের বিচারাধীন সেই আদালতে রোজ আমানত ও দরখাস্ত করিয়া জারী করা যায়। নোটিস্ জারির দরখাস্ত সাদা ডেমি কাগজে কোর্টফি না দিয়া দাখিল করিতে পারা যায়। যে সকল রায়ত মেয়াদী পাট্টা রাখে তাহারা মিয়াদ শেষ হওয়ার পূর্ব্বে জমী ইস্তফা করিতে পারিবে না। রায়ত তাহার রেজেষ্টরী যুক্ত দলীল দ্বারা অপর এক জনকে কোর্ফা বিলি করিয়া বা অপর একজনের নিকট বন্ধক রাখিয়া জমী ইস্তফা করিতে পারিবে না। রায়ত তাহার যোতের কতক অংশ দখলে রাখিয়া বাকী অংশ ভূম্যধিকারির সম্মতি ব্যতীত ইস্তফা করিতে পারিবে না। কোন রায়ত ভূম্যধিকারিকে না বলিয়া এবং তাহার খাজানা দেওয়ার কোন বন্দোবস্ত না করিয়া যদি বাটী ছাড়িয়া পলাইয়া যায় ও তাহার যোতের জমীর চাষ আবাদ যদি বন্ধ করিয়া দেয় তাহা হইলে যে সন উক্ত রায়ত পলাতকা হয় ও চাষ বন্ধ করিয়া দেয় তাহার পর সন ভূম্যধিকারী কালেক্টরিতে নোটিস্ দিয়া তাহার যোতের জমিতে অপর প্রজাকে পত্তন করিতে পারিবেন বা ঐ জমী নিজে চাষ আবাদ করিতে পারিবেন। এই নোটিস্ জারী করি-

বার জন্য ভূম্যধিকারিকে ১৲ একটাকা রোজ দিতে হইবে, রোজ দিলে পরিত্যক্ত যোতের উপর ঢোল সহরতের দ্বারা নোটিস্ জারী হইবে এবং একখণ্ড নকল নোটিস্ সেই যোতের উপর কোন সদর স্থানে দুই জন লোকের সমক্ষে লট্‌কাইয়া দেওয়া হইবে। এই নোটিস্ জারির পর মোকররী ও দখলী স্বত্ববিশিষ্ট রায়ত হইলে দুই বৎসর ও দখলী স্বত্ববিহীন রায়ত হইলে ছয় মাসের মধ্যে আপনাপন যোত জমী পুনরায় দখল পাইবার জন্য নালিশ করিতে পারিবে এবং তাহারা আপন ইচ্ছা পূর্ব্বক যোতজমী পরিত্যাগ করিয়া যায় নাই প্রমাণ করিতে পারিলে পুনরায় জমিতে দখল পাইবে। কিন্তু রায়ত যে সময় পলাতকা হইয়াছিল সে সময়ের বাবত তাহাকে খাজানা দিতে হইবে এবং তাহার পলাতকার সময় অন্য কোন ব্যক্তি সে জমিতে পত্তন হইয়া থাকিলে তাহার ক্ষতিপূরণ দিতে হইবে। পরিত্যক্ত যোত বা তাহার কোন অংশ রেজেষ্টরী যুক্ত পাট্টা দ্বারা কোর্ফা বিলি হইয়া থাকিলে কোর্ফা রায়তকে জিজ্ঞাসা না করিয়া ভূম্যধিকারী সে যোত অপর কাহাকেও বিলি করিতে পারিবেন না। পলাতকা রায়ত যে খাজানা দিত সেই খাজানা ও তাহার নিকট কোন খাজানা বাকী থাকিলে সেই বাকী খাজানা কোর্ফাদার দিতে স্বীকৃত হইলে তাহার পাট্টার মিয়াদ পর্য্যন্ত সমগ্র যোত তাহাকেই বন্দোবস্ত করিয়া দিতে হইবে। আর তাহা না হইলে ভূম্যধিকারী কোর্ফা পাট্টা অসিদ্ধ করিয়া যোতের জমী নিজে চাষ আবাদ বা অপরকে বিলি করিতে পারিবেন।

---

## ফশল ক্রোক করিবার বিধি।

কোন রায়ত বা কোর্ফা রায়তের নিকট খাজানা প্রাপ্য হইলে যে তারিখে খাজানা পাওয়ানা হয় সেই তারিখ হইতে এক বৎসরের মধ্যে ভূম্য-ধিকারী তাহার ফশল ক্রোক করিয়া খাজানা আদায় করিতে পারিবেন। কিন্তু একবৎসরের পূর্ব্বের খাজানার বাবত ফশল ক্রোক হইবে না এবং বাকী খাজানার বাবত রায়ত কোন জামিন দিয়া থাকিলেও ভূম্যধিকারী তাহার ফশল ক্রোক করিতে পারিবেন না। ফশল যে পর্য্যন্ত গোলাজাত না হয় সে পর্য্যন্ত জমীতেই থাকুক বা কাটা হইয়া জমীর উপরে বা বাটী

তেই রাখা হউক মলাই ও গোলাজাত হওয়ার পূর্ব্বে সকল স্থান হইতে সকল অবস্থাতেই ক্রোক হইতে পারিবে। ১৮৮৩ সালের ৭ আইন মতে যে সকল ভূম্যধিকারির নাম জারী হয় নাই তাহারা ফশল ক্রোক করিতে পারিবে না। পূর্ব্ব সনের কেবল বাকী খাজানার বাবত পরসনে ফশল ক্রোক করা যাইবে। রায়ত ভূম্যধিকারির লিখিত সম্মতি লইয়া যে জমী কোর্ফা বিলি করিয়াছে সে জমীর ফশল ভূম্যধিকারী ক্রোক করিতে পারিবেন না। ফশল ক্রোক করিতে হইলে সে যোত যে দেওয়ানী আদালতের অধীন সেই আদালতে যোতের বিবরণ, বাকী খাজানার পরিমাণ ও ফশলের অবস্থা এবং মূল্য আদি লিখিয়া দরখাস্ত করিতে হইবে। ফশল ক্রোকের দরখাস্তের সঙ্গে আবশ্যকীয় দলীলাদি দাখিল করিতে হইবে এবং দরখাস্ত মঞ্জুর হইলে আদালত হইতে কর্ম্মচারী যাইয়া ফশল ক্রোক করিয়া হয় নিজের নিকটে রাখিবেন বা অপর কাহারও জিম্মায় রাখিয়া দিবেন। যে ফশল সঞ্চয় করিয়া রাখা যায় যথা বেগুন, পটল, শাক শবজী, তাহা ক্ষেত্র হইতে কাটিবার ও তুলিবার অন্ততঃ বিশ দিন পূর্ব্বে ক্রোক করিতে হইবে। ক্রোক করিবার সময় রায়তকে তাহার দেনা খাজানা ও ক্রোকের খরচা সম্বন্ধে একটী হিসাব দেওয়া যাইবে। ক্রোকের সময় মায় খরচা খাজানার টাকা না দিলে নীলামের ইস্তাহার ( ঘোষনা পত্র ) জারী হইবে তাহাতে ক্রোকী ফশলের সবিশেষ বৃত্তান্ত এবং দাবীর টাকা উল্লেখ থাকিবে এবং কোথায় কোন দিন নীলাম হইবে তাহাও প্রকাশ থাকিবে। নীলামের ইস্তাহার গ্রামের কোন প্রকাশ্য স্থানে লট্‌কাইয়া জারী হইবে। ক্রোকী ফশল সঞ্চয় করিয়া রাখিবার মত না হইলে তুলিবার বা কাটিবার পূর্ব্বেই নীলাম হইবে। নীলামে ক্রোকী ফশল উপযুক্ত মূল্যে ডাক না হইলে রায়ত বা তাহার পক্ষের কর্ম্মচারী পরদিন পর্য্যন্ত বা নিকটে হাট থাকিলে হাটের দিন পর্য্যন্ত নীলাম স্থগিদ রাখিবার জন্য যদি প্রার্থনা করে তাহা হইলে নীলাম স্থগিদ রাখিতে হইবে এবং সেই দিন যে মূল্যেই ডাক হউক নিতান্ত কম মূল্য হইলেও নীলাম সিদ্ধ হইবে। মূল্যের টাকা মিটাইয়া দিলে খরিদারকে এক খানি সার্টিফিকেট্, সম্পত্তি ও মূল্যের টাকা উল্লেখে, দেওয়া হইবে। নীলাম করিয়া যে টাকা আদায় হইবে তাহাতে মায় খরচা খাজানার টাকা নীলামের দিন পর্য্যন্ত সুদ হিসাব করিয়া মিটাইয়া

দিয়া যাহা উদ্বৃত্ত হইবে তাহা রায়তকে দেওয়া হইবে। ফশল ক্রোক হওয়ার পর নীলামের পূর্ব্বে রায়ত যদি মায় খরচা খাজানার টাকা আদালতে আমানত করে বা ক্রোক্‌কারী কর্ম্মচারির হস্তে দেয় তাহা হইলে তাহাকে এক খানি রসীদ দিয়া ফশল খালাস দেওয়া হইবে। রায়ত টাকা আমানত করিলে আমানতের তারিখ হইতে এক মাসের মধ্যে ভূম্যধিকারিকে তাহা দেওয়া হইবে, কিন্তু এই একমাসের মধ্যে রায়ত যদি অন্যায় ক্রোক করিয়াছে বলিয়া ভূম্যধিকারির নামে ক্ষতিপূরণের বাবত নালিশ করে তাহা হইলে সে মোকদ্দমা নিষ্পত্তি না হওয়া পর্য্যন্ত টাকা আদালতে মৌজুদ থাকিবে। রায়ত খাজানা না দেওয়ায় তাহার কোর্ফা রায়তের বা কোর্ফা রায়তের অধীন কোন কোর্ফা রায়তের ফশল ক্রোক হইলে কোর্ফা রায়ত বা কোর্ফা রায়তের অধীন কোর্ফা রায়ত যদি মায় খরচা ভূম্যধিকারির পাওয়ানা টাকা আমানত করিয়া দেয় তাহা হইলে কোর্ফা রায়ত দিলে সে তাহার উপরিস্থিত রায়তকে যে টাকা খাজানা দিত সেই খাজানার মধ্যে আমানতী টাকা মুসমা দিতে পারিবে এবং কোর্ফা রায়তের অধীন কোর্ফা রায়ত আমানত করিলে সে তাহার উপরিস্থিত কোর্ফা রায়তকে যে টাকা খাজানা দিত সেই খাজানার মধ্যে আমানতী টাকা কর্ত্তন করিয়া লইতে পারিবে এবং সেই কোর্ফা রায়তও তাহার উপরিস্থিত রায়তকে যে টাকা খাজানা দিত সেই খাজানার মধ্যে যে টাকা সে তাহার অধীন রায়তের নিকট পাইল না তাহা মুসমা দিতে পারিবে, ফশল ক্রোক ও নীলাম হইলে নিম্নোক্ত হারে তলবানা, গহরী ও রোজ দিতে হইবে, যথা ;—

ক্রোকী পরওয়ানার তলবানা—॥০ আনা

ফশল ক্রোক করিয়া পেয়াদার দখলে রাখিতে হইলে যে কয়জন পেয়াদার প্রয়োজন হইবে তাহাদের প্রত্যেকের বাবদ দিন ।০ চারি আনা হিসাবে গহরী, ফশল কাটিয়া সংগ্রহ করিয়া উপযুক্ত স্থানে রাখিয়া দিতে হইলে যত জন মজুরের দরকার তাহাদের প্রত্যেকের মজুরী দৈনিক ।০ আনা হিসাবে, ইহা ব্যতীত রেল, নৌকা ভাড়া পারাণী খরচ, লাগিলে তাহাও আমানত করিতে হইবে।

---

সম্পূর্ণ।

# OPINIONS.

No. 1029.

From

The Inspector of Schools, Central Division.

To

Rai Kali Prasanna Sen.

*Dated, Fort William, the 11th August,* 1863.

Sir,

With reference to your letter dated the 9th instant, I have the honor to state that I have no funds to purchase more copies of yeur "Boishaika Byabahara", but that when the book is introduced into the schools the boys themselves will purchase it.

I have &c.

(s. d) H. Woodrow,

*Inspector of Schools.*

---

No. 13.

From

H. L. Harrison Esqr.

Offg. Inspector of Schools, South-West Division.

To

Rai Kali Prasanna Sen.

*Dated Midnapore, the 5th May,* 1864.

Sir,

I have looked into your "Boishaika Byabahara" and consider it a very useful Work. I shall do my best to promote its circulation in this division.

I have &c

(s. d) H. L. Harrison.

*Offg. Inspector of Schools, South-West Division.*

No. 140.

From

The Additional Inspector of Schools.

To

Rai Kali Prasanna Sen.

*Dated Hooghly, the 30th July,* 1863.

Sir,

I beg to acknowledge with thanks youi present of a

copy of your work entitled "Boishaika Byabahara". I have little doubt that your book will prove extremely useful to the general reader.

I have &c.
(s. d.) Bhoodeb Mukherji,
*Additional Inspector of Schools.*

Susang Durgapur, Mymensingh.
*Dated the 10th November*, 1895.

Dear Sir,

I thankfully acknowledge the due receipt of a copy of "বৈষয়িক ব্যবহার" so kindly presented to me. I have no doubt that the book will prove to be useful to those for whom it is intended.

Yours faithfully,
(s. d.) Kumud Chandra Singha
*Moharaja of Susang.*

---

লালগোলা রাজবাটী, মুর্শিদাবাদ।
১৪ই সেপ্টেম্বর, ১৮৯৫।

মহাশয়,

আপনার রচিত একখণ্ড "বৈষয়িক ব্যবহার" পুস্তক প্রাপ্ত হইয়াছি। * * * পুস্তকখানি সাংসারিক কার্য্য জন্য বিশেষ উপকারী বলিয়া বোধ হইল। উক্ত পুস্তক কুড়িখানি ডাকযোগে পাঠাইবেন ও তাহার মূল্য যাহা হয় লিখিবেন পাঠাইয়া দেওয়া যাইবে।

(S. d.) Jogendra Narain Roy
*Rao Bahadur.*

---

৪০ নং দরজিপাড়া ষ্ট্রীট, কলিকাতা।
৩রা জুন, ১৮৯৭।

শ্রীরায় কালীপ্রসন্ন সেন গুপ্ত মহাশয় প্রণীত "বৈষয়িক ব্যবহার" পুস্তক পাঠ করিয়া অতিশয় আনন্দিত হইলাম। ইহা অতি উত্তম হইয়াছে এবং সর্ব্বসাধারণের পক্ষে ব্যবহার যোগ্য তাহার আর অণুমাত্র সন্দেহ নাই। বাঙ্গালা

প্রদেশে এই পুস্তকখানি সকলের ঘরে থাকা আবশ্যক এবং উহা সকলের পাঠ করা উচিত ও সুফলদায়ক। আমি মুক্তকণ্ঠে বলিতেছি যে, এই পুস্তক এক এক খানি ক্রয় করিয়া গ্রন্থকর্ত্তাকে উৎসাহান্বিত করা সকলের কর্ত্তব্য।

( স্বাক্ষর ) শ্রীঅমৃতলাল দে, বি, এ, বি, এল,
উকীল।

শ্রীশ্রী৺ লক্ষ্মীনারায়ণ জীউ।

কাশীমবাজার,
শ্রীপুর রাজধানী, মুর্শিদাবাদ।
২০এ চৈত্র, ১৩০২ সাল।

মান্যবরেষু।—

সম্মান পুরঃসর নিবেদন,—

আপনার প্রেরিত "বৈষয়িক ব্যবহার" নামক জমীদারী কার্য্য সংক্রান্ত পুস্তকের একখণ্ড উপহার প্রাপ্ত হইয়া শ্রীল শ্রীযুক্তা মহারাণী মহোদয়া অতীব প্রীত হইয়াছেন এবং উহার ১৫ খণ্ড রাজধানীর পুস্তকালয়ের জন্য ক্রয় করিয়া আপনাকে উৎসাহিত করিবার অভিপ্রায় প্রকাশ করিয়াছেন। তদনুসারে লিখিতেছি, আপনি ১৫ পনের খণ্ড "বৈষয়িক ব্যবহার" বুকপোষ্টে রাজধানী প্রেরণ করিবেন। মূল্য যথা সময়ে প্রেরণ করা যাইবে।

বৈষয়িক ব্যবহারে, জমীদারী সংক্রান্ত যে সকল বিষয় সন্নিবেশিত হইয়াছে তাহাতে বঙ্গীয় সাধারণ জমীদারবর্গের কার্য্যাদির অনেকটা সুবিধা হইবার সম্ভাবনা। * * * ইহার দ্বারা সাধারণতঃ জমীদারী সংস্পৃষ্ট ব্যক্তিগণ অনেক নূতন বিষয়ে শিক্ষালাভ করিতে পারিবেন সন্দেহ নাই। এই শ্রেণীর পুস্তকের বহুল প্রচার একান্ত বাঞ্ছনীয়।

( স্বাক্ষর ) শ্রীশ্রীনাথ পাল
( রায় বাহাদুর )
ম্যানেজার।

# বিজ্ঞাপন।

বাঙ্গালা ও ইংরাজী স্কুলের পরীক্ষোত্তীর্ণ ও অনুত্তীর্ণ সর্ব্বপ্রকার ছাত্রগণ, এবং নব্য জমীদার, তালুকদার ও তৎসংক্রান্ত কর্ম্মচারী, ও নব্য উকীল মোক্তারগণ প্রভৃতি বিষয়ী লোক মাত্র, যদি ( Man of Business ) অর্থাৎ বিষয় কার্য্যে পারদর্শী হইতে এবং বিপুল অর্থোপার্জ্জন ও বিষয় বিভব বৃদ্ধি ও রক্ষা করিতে ইচ্ছা করেন, তবে রায় কালীপ্রসন্ন সেন গুপ্ত মহাশয়ের প্রণীত বৈষয়িক ব্যবহার, জমীদারী দর্শন, ও উর্দু-উপদেশ এই তিন খানি পুস্তক ক্রয় ও অভ্যাস করিয়া সর্ব্বত্র সমাদৃত ও সম্পত্তিযুক্ত হইবেন তাহাতে সন্দেহাভাব। পুস্তক কয়েক খানি কলিকাতা ৩০ নং কর্ণওয়ালিস্ ষ্ট্রীট্, সংস্কৃত যন্ত্রের পুস্তকালয়ে ও আমার নিকট পাওয়া যায়।

| পুস্তক। | মূল্য। |
|---|---|
| বৈষয়িক ব্যবহার ... ... ... | ১।০ |
| জমীদারী দর্শন ... ... ... | ৷৷০ |
| উর্দু-উপদেশ ( বাঙ্গালা অক্ষরে উর্দু ও হিন্দীভাষা শিক্ষা পুস্তক ) | ১৷৷০ |
| অনুত্তম স্তবনাবলী ( সংস্কৃত ) ( যন্ত্রস্থ ) ... | ।৵০ |

৪৯ নং গুরুপ্রসাদ চৌধুরির গলি,
কলিকাতা।
} শ্রীশক্তিপ্রসন্ন সেন গুপ্ত।